# সূচীপত্র

## ।। ঔপন্যাসিক বনফুল ঃ বিচিত্র জীবনের রূপশিল্পী।।

পুর্নিয়া জেলার মণিহারি গ্রামের প্রতিষ্ঠিত ডাক্তার সত্যচরণ মুখোপাধ্যায়ের পুত্র বলাইচাঁদ (জন্ম ১৯ জুলাই, ১৮৯৯) সাহেবগঞ্জ রেলওয়ে হাই স্কুলের ছাত্র থাকার সময়েই কবিতা লিখতেন। তখনই, ছাত্রের কাব্যচর্চার প্রতি শিক্ষকদের *অপ্রসন্ন দৃষ্টি নিক্ষেপের সম্ভাবনায় ছদ্মনামের আড়ালে প্রচ্ছন্ন রেখেছিলেন নিজের* নাম। 'বনফুল' ছদ্মনামেই অতঃপর বাংলা কথাসাহিত্য-প্রাঙ্গণে অপ্রতিহত জনপ্রিয়তায় অধিষ্ঠিত ছিলেন তিনি বিশ শতকের তিনের দশকের মধ্যভাগ থেকে নিয়ে সাত্তের দশক পর্যন্ত। এই কিছু-বেশি চল্লিশ বছরে অনেক লিখেছিলেন। কবিতা-নাটক-উপন্যাস-ছোটোগল্প। অতি সংহত রূপাবয়বে তীক্ষ্ণ লক্ষ্য-ভেদী তাঁর ছোটগল্পগুলি বাংলা সাহিত্যে একটি স্বতন্ত্র শিল্প আদর্শই প্রতিষ্ঠা করেছে যেন। ছোটগল্পের সমান্তরালে তাঁর ঔপন্যাসিক পরিচয়ও সগৌরবে প্রতিষ্ঠিত। জীবনের বিচিত্র বিস্তার, বহু-কৌণিক ঝলক, বহুস্তরীয় বিন্যাস তাঁর উপন্যাসে পাঠকচিত্তকে মুগ্ধ ও আকর্ষ করে রাখে। বাংলা কথা সাহিত্যের সেই সময়পর্বটি ব্যাপ্ত করে ছিলেন তিন বন্দ্যোপাধ্যায়, সুবোধ ঘোষ, জগদীশ গুপ্ত, সতীনাথ ভাদুড়ী; ঈষৎ পরবর্তী পর্বে বিমল কর, নরেন্দ্রনাথ মিত্র, জ্যোতিরিন্দ্র নন্দী, নারায়ণ গঙ্গোপাধ্যায়, রমাপদ চৌধুরী; অন্য একটি ধারায় জনপ্রিয় ছিলেন বিমল মিত্র, গজেন্দ্রকুমার মিত্র, মনোজ বসু, আশাপূর্ণা দেবী, শরদিন্দু বন্দ্যোপাধ্যায়। এই সময়টাই ছিল বাংলা উপন্যাসের পর্যাপ্ত বিচিত্রতার কাল। অনেকগুলি ধারায় বিভিন্ন ধরনের উপন্যাস লেখা হয়েছে। এঁদের মধ্যে বনফুলও ছিলেন নিজস্বতায় সমুজ্জ্বল ও আত্মবিশ্বাসে ভরপুর। জীবনকে নিজের মতো করে দেখবার, অনুভব করবার ও সেই উপলব্ধিকে ভাষায় স্বচ্ছন্দ রূপাবযবে মূর্ত করবার সাবলীল দক্ষতা ছিল তাঁর। যে কোনো গল্পই বলতে পারতেন চমৎকার। তাঁর দৃষ্টিকোণ বা মতাদর্শের সঙ্গে যদি পাঠকেব মতের ঐক্য না-ও হয়, তবু পাঠক তাঁর বিবৃত কাহিনীর টান উপেক্ষা করতে পারেন না। জীবন-যাপন সম্পর্কে, সমাজ-নীতি সম্পর্কে বনফুলের নিজস্ব নৈতিকতা যথেষ্টই ছিল। বিশেষত রাজনীতি-সমাজতন্ত্রের ক্ষেত্রে খুবই নির্দিষ্ট অভিমত ছিল তাঁর। কিন্তু সেই অভিমতের পরিসীমার মধ্যে জীবন ও মানুষকে সব সময়ে ধরানো যায় না তা-ও জানতেন তিনি। সেখানে তিনি মতাদর্শ দিয়ে মানুষকে মাপেননি। জীবনের বিচিত্রতাকে দিয়েছেন মূল্য। জীবন তাঁকে টান দিয়েছে, তাঁকে মোহিত করেছে তার নিজের অস্তিত্বের জোরে। জীবনের প্রতি সেই মুগ্ধতার তর্পণ তাঁর কথা-সাহিত্য। এই মুগ্ধতা সর্বদা সুন্দরের প্রতি বা মধুর-শোভন-মার্জিত মহত্তের প্রতি নয়। অসুন্দর, বীভৎস, বর্বর, শঠ, হিংস্র, প্রতারক চরিত্র বা অস্তিত্বেরও যে তীব্র আকর্ষণ থাকতে পারে তা তিনি স্বীকার করেছিলেন অকুণ্ঠভাবে। সাহিত্যে তাকে যথোচিত প্রকাশরূপও দিয়েছিলেন। তাই সাধারণ পাঠকের চাহিদার বৃত্ত থেকে কখনই তাঁকে সরে যেতে হয়নি। সেখানে তিনি কেন্দ্রে বিরাজ করেছেন বরাবর।

বনফুলের বিভিন্ন ধরনের পাঁচটি উপন্যাস নিয়ে এই সংকলন। এই উপন্যাসগুচ্ছে আছে সংহত আকারের নভেলেট ধরনের রচনা, আবার দুই পর্বে বিস্তৃত পরিব্যাপ্ত জীবন-অভিজ্ঞতার ধারক সৃষ্টি। আছে আপাত অলৌকিক পদ্ধতির প্রয়োগ, আবার একই রচনায় কাব্যরীতি, গদ্যবিবৃতি ও নাট্যরীতির সংমিশ্রণ। বিষয়বস্তুতে কখনো দেখি এদেশের প্রতাপী জমিদারদের রেষারেষি; কখনো মধ্যবিত্তের আত্মপ্রতারণা; কখনো পরাধীন দেশে স্বদেশ-চেতনার বিভিন্ন সম্পাত। একটি খণ্ডের মধ্যেই যেন সেই বিচিত্রের মেলা—যা বনফুলের কথাশিল্প সম্পর্কে এক সমগ্রতাবোধেরই পরিচয় দেবে।

।। ২।।

কালগত ধারাবাহিকতা এই উপন্যাসগুচ্ছের মধ্যে প্রথম হল 'দ্বৈরথ'—একটি নভেলেট। ছোট উপন্যাসের একটি রূপবন্ধ। বনফুল এ-জাতীয় উপন্যাস আরো লিখেছেন কিন্তু ১৯৩৭ খ্রিস্টাব্দে (বৈশাখ ১৯৪৪ বঙ্গাব্দ, গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স) প্রকাশিত এই উপন্যাসই তার প্রথম নিদর্শন। অনেকে এটিকে বনফুলের প্রথম সার্থক উপন্যাসও বলে থাকেন।

উপন্যাসের প্রধান চারটি চরিত্র—উগ্রমোহন, চন্দ্রকান্ত, বহ্নিকুমারী আর গঙ্গাগোবিন্দকে নিয়ে প্রথমে বনফুল লিখেছিলেন একটি ছোটোগল্প। কিন্তু সেই গল্পের পাণ্ডুলিপি শুনে ভাগলপুর নিবাসী উপেন্দ্রনাথ মুখোপাধ্যায় তাঁকে গল্পটি প্রসারিত করবার পরামর্শ দেন। বনফুল চিকিৎসাবিদ্যার স্নাতক হবার পর কর্ম জীবনের অধিক অংশ উত্তর বিহারের ভাগলপুরে অতিবাহিত করেছিলেন। ভাগলপুরের সামাজিক জীবনে তাঁর সসম্মান স্থান ছিল। তিনিও সর্বশ্রেণীর মানুষকে মূল্য দিতেন। বনফুল আত্মবিশ্বাসী ছিলেন, উন্নাসিক ছিলেন না। তিনি জানতেন, সাধারণ মধ্যবিত্ত পাঠকেরাই তাঁর উপন্যাসের প্রধান রস-উপভোক্তা। তাই তিনি পাণ্ডুলিপি শোনাতেন স্ত্রী-কে, প্রতিবেশীদের কাউকে কাউকে। শ্রোতাদের অভিমতকে গুরুত্ব দিতেন; কখনো কখনো পরিবর্তনও করতেন পাণ্ডুলিপির। পটলবাবু নামে সমধিক পরিচিত উপেন্দ্রনাথ মুখোপাধ্যায়ের অভিমত শুনে বনফুল সত্যিই ছোটগল্পটিকে একটি ছোট উপন্যাসের আকার দিলেন। লেখা হয়ে গেল একটি চমৎকার নভেলেট।

ছোটো মাপের উপন্যাস মাত্রেই নভেলেট নয়। ঠিক কোন্ জাতীয় রচনাকে নভেলেট বলা যায় তা স্থির করবার আগে 'দ্বৈরথ'-এর কাহিনী-অংশটি জেনে নেওয়া যাক। বনফুল প্রথমে লেখাটির নাম দিয়েছিলেন 'অহি-নকুল'। পরে শরদিন্দু বন্দ্যোপাধ্যায় পাণ্ডুলিপি শুনে 'দ্বৈরথ' নামটি পছন্দ করে দেন। অর্থটা প্রায় একই—প্রতিদ্বন্দ্বিতা। এক সামন্ততান্ত্রিক প্রতিদ্বন্দ্বিতার গল্প দ্বৈরথ।

সামন্ততন্ত্র হল এই আখ্যানের বাতাবরণ। এই কাহিনী যখন রচিত হয়েছে ভারত তখনও স্বাধীন হয়নি। জমিদারি প্রথা পুরো মাত্রায় বর্তমান। অকুস্থল কোথায় তা স্পষ্ট করে বলা না হলেও উত্তরবিহার বলে বোঝা যায়। দুই সংলগ্ন জমিদারির দুই জমিদার চন্দ্রকান্ত ও উগ্রমোহন। তাদের অনুচরেরা মুন্সি, দেওয়ান, নায়েব এবং তাদের নাম সবই মিশির, পাঁড়ে, সিংহ, চৌবে, সিং ইত্যাদি। সেখানে জমিদার নিজের গরুমোষগুলির খবর রাখেন। নিজের হাতে তাদের কিছুটা সেবাও করেন তিনি। বাঙালি জমিদারদের এমন অভ্যাস ছিল না। কিন্তু বিহার-উত্তরপ্রদেশের ভূম্যধিকারীরা এখনও অনেকেই নিজের হাতে

গো-সেবা করতে লজ্জিত হন না। এই শ্রেণীটিকে বনফুল খুব ভালো করে চিনতেন। এদের মধ্যেই বাস করেছিলেন তিনি। দুই জমিদারের রক্ত-জমানো দ্বৈরথের যে আখ্যান তিনি বর্ণনা করেছেন তা মধ্যবিত্ত বাঙালির কাছে একটু অচেনা মনে হলেও যাঁদের অভিজ্ঞতা আছে তাঁরাই জানেন চন্দ্রকান্ত ও উগ্রমোহনের আচরণের নিষ্ঠুরতা কত স্বাভাবিক।

চন্দ্রকান্ত ও উগ্রমোহন সহপাঠী ছিলেন। তাঁদের আর এক সহপাঠী ছিলেন দরিদ্র কিন্তু মেধাবী গঙ্গাগোবিন্দ মিশ্র। চন্দ্রকান্তের বোন বাণী ও গঙ্গাগোবিন্দ পরস্পরকে ভালোবেসেছিলেন। কিন্তু বাণী-র সঙ্গে বিবাহ হয় উগ্রমোহনের। আর উগ্রমোহনের ভাগিনেয়ীর সঙ্গে বিবাহ হয় গঙ্গাগোবিন্দের। বাণী-র নাম বদলে উগ্রমোহন করে দেন বহ্নিকুমারী।

চন্দ্রকান্ত ও উগ্রমোহনের মধ্যে আছে সুগভীর প্রতিদ্বন্দ্বিতা। নির্দিষ্ট কোনো কারণ দেখানো হয়নি। ভগ্নীপতি ও শ্যালক পরস্পরের দাবা খেলার সঙ্গী। সেখানে দাবার নেশার বাঁধন। কিন্তু সর্বদাই একে অপরকে বিপন্ন করবার সুযোগ খোঁজেন। পরস্পরের লোককে খুন করিয়ে সেই অদৃশ্য রক্ত হাতে মেখে প্রতি সন্ধ্যায় তামাক ও শরবৎ সহযোগে দাবার চাল দেন শ্যেন-চক্ষু দুই জমিদার। এই শীতল নিষ্ঠুরতার চিত্র আর উপলব্ধি চমৎকার ফুটিয়েছেন বনফুল। সামন্ততন্ত্রকে মহিমময় করে দেখাবার চেষ্টা তিনি করেননি। চন্দ্রকান্ত সুশিক্ষিত, সংস্কৃতিমান, ক্ষুরধার বুদ্ধিসম্পন্ন, মিষ্টভাষী। উগ্রমোহন কিছু স্থূল-স্বভাব, উগ্র, ক্রোধী, অসহিষ্ণু, অগ্র-পশ্চাৎ বিবেচনাবিহীন, অহংকারী। বহ্নিকুমারী দাদা চন্দ্রকান্তের মতোই সাহিত্যে, শিল্পকলায়, সঙ্গীতের রসে মগ্ন থাকেন। উগ্রমোহনের সেই শিক্ষা, রুচি ও মেজাজ নেই। ইমন আর পূরবীর পার্থক্য করতে পারেননি বলে বহ্নি-র কাছে কিছু উপহাস শুনেছিলেন তিনি। বহ্নি-কে তিনি ভালোবাসেন। কতটা ভালোবাসেন তা নিজেও জানেন না।

সামন্ততন্ত্রের পাকে শ্বাসরুদ্ধ মানবতার প্রতীক যেন বহ্নিকুমারীর মৃত্যু। সামন্ততন্ত্রের প্রতি দুর্বলতা ছিল না বনফুলের—তা সত্যই। কিন্তু উগ্রমোহনের কঠোর উগ্রতার অন্তরালে লুকিয়ে ছিল বহ্নিকুমারীর প্রতি নিবেদিত এক হৃদয়। তার প্রতি সমবেদনা বোধ করেছে লেখক। বহ্নিকুমারীর মৃত্যুতেও বন্ধ হয়নি দাবা খেলা। কিন্তু উগ্রমোহন আর সামলাতে পারেন না তার হাতি-ঘোড়া-মন্ত্রী। খেলার মধ্যে হঠাৎ অ-প্রাসঙ্গিকভাবে তিনি চন্দ্রকান্তকে প্রশ্ন করেন—"আচ্ছা, ইমন আর পূরবীর তফাৎ ধর কি করে তোমরা?"

যে কোনো ছোটো উপন্যাস ও নভেলেট-এর মধ্যে পার্থক্যটি নিহিত আছে উপলব্ধির এককতার টানে। ছোটগল্প একক প্রতীতি-নির্ভর। উপন্যাস বিচিত্র আখ্যানের সমাহার। লক্ষ্য সেখানে সামগ্রিকতা, একক প্রতীতি নয়। নভেলেট-এ অ্যাখানের কিছু বিস্তার থাকে, থাকে একাধিক কথাবৃত্ত। কিন্তু সেখানে জীবনের বহুমুখী বিস্তার নয়, সামগ্রিকতার সন্ধান নয়; সেখানে ছোটোগল্পের মতো 'সিঙ্গল ইম্প্রেশন' এবং উপলব্ধির অব্যাহত কেন্দ্র-টান হয়ে ওঠে রচনাটির প্রধান লক্ষণ। শরৎচন্দ্রের 'নিষ্কৃতি' ছোট মাপের উপন্যাস; রবীন্দ্রনাথের 'নষ্টনীড়' বড় মাপের ছোটগল্প। কিন্তু রবীন্দ্রনাথের 'মালঞ্চ' অনেকটাই নভেলেট। কারণ নীরজা-র অধিকার বোধ এই রচনাটির একক কেন্দ্র-টান। যদিও আদিত্য-সরলার কথাবৃত্তটি সামান্য অতিরেক সৃষ্টি করেছে। রবীন্দ্রনাথের 'দুইবোন'ও একটি সার্থক নভেলেট। বনফুলের "দ্বৈরথ" অত্যন্ত সার্থক একটি নভেলেট— যেখানে

একতম কেন্দ্র-টান ঐ দ্বৈরথ। এই সামন্ততান্ত্রিক দ্বৈরথকে সর্পকুটিল বিষাক্ততার সঙ্গে তুলনা করতে তাঁর বাঁধেনি।

।। ৩ ।।

বনফুলের জীবন অভিজ্ঞতা বিভিন্ন দিকে বিস্তৃত ছিল তা আমরা জানি। তাঁর বাল্য-কৈশোর কেটেছিল যে পরিবেশে সেখানে শিকার ছিল নিত্যকালীন এক অভিজ্ঞতা। তাঁর বহু উপন্যাসে তাই ঘুরে ঘুরে আসে শিকারের প্রসঙ্গ। 'মৃগয়া' (১৯৪০, রঞ্জন পাবলিশিং হাউস) অবশ্য ঠিক শিকারের গল্প নয়, শিকার যাত্রার গল্প।

'মৃগয়া' উপন্যাসের অন্যতম আকর্ষণ তার শিল্পরীতিতে। উপন্যাসটির প্রথম অংশ গদ্য কবিতার ছাঁচে লেখা। দ্বিতীয় অংশ বিবৃতিময় গদ্যে। আর তৃতীয় অংশটি নাট্যরীতিতে। এর ফলে লেখাটিতে সঞ্চারিত হয়েছে রূপ-বৈচিত্র্য। সন্দেহ নেই বেড়েছে পাঠের আকর্ষণ। কিন্তু উপন্যাসটির বিষয়বস্তুর সঙ্গে এই গল্প- বৈচিত্র্যের অপরিহার্য কোনো যোগ আছে—এমন বলা যায় না। সমস্ত রচনাটি বিবৃতি প্রধানগদ্যে লেখা হলেও তেমন কোনো ক্ষতি হোত না। অথবা লেখা চলত নাট্যরীতিতেও। নাটকীয় উপাদান যথেষ্ট আছে রচনাটিতে। তবে কবিতার আঙ্গিকটি কোনোভাবে তৎপর্যপূর্ণ হয়নি। গদ্য কবিতা আর বিবৃতময় গদ্যর মধ্যে তেমন কোনো পার্থক্য অনুভব করা যায় না। তবু এই কথা বলে শেষ করা যায় যে এই রীতির বিচিত্র বিন্যাস রচনাটির কোনো ক্ষতিও করেনি। পাঠের দিক থেকে এই বৈচিত্র্য যে নতুনত্বের স্বাদ নিয়ে এসেছে তা ভালোই লাগে। অনেক সম্পর্ক এখানে নতুন করে গড়েছে এবং অনেক সম্পর্ক ভেঙেও পড়েছে। এই ভাঙা-গড়ার খেলনাটাই 'মৃগয়া'-উপন্যাসের সমগ্রতা সম্ভব করেছে।

।। ৪ ।।

মানুষ বাস করে তার নিজস্ব পারিবারিক, সামাজিক বৃত্তের মধ্যে। বাস করে তার প্রাত্যহিকতায়, নিজস্ব বর্তমানে। সেই একই মানুষ বাস করে আর্ন্তজাতিক বিশ্বে, মহাবিশ্বে। বাস করে অনন্ত সময়-প্রবাহের ধারাবাহিকতায়। মানবচেতনায় ঘটে এই উভয় উপলব্ধির সংশ্লেষ। তাই মানুষের ভাবনা আর সেই অভিব্যক্তি আবিশ্যিকভাবেই ছুঁয়ে থাকে সময়ধারাকে, ইতিহাসকে।

কিন্তু যাকে বলি ইতিহাসবোধ তা নিছক সময়-চেতনার স্তর থেকে একটু আলাদা। সময়বোধ প্রতিটি মানুষেরই থাকে, ইতিহাসবোধ গড়ে ওঠে সময়বোধের উপাদান থেকেই কিন্তু স্বরূপ-স্বাতন্ত্র্য বিশেষ ভাবেই স্রষ্টা মানুষদের, মনীষীদের মননে প্রতিবিম্বিত হয়।

ইতিহাসবোধ বলতে কী বুঝতে চাইছি তা স্পষ্ট করে নেওয়া দরকার। যা কিছু অতীতে ঘটেছে আক্ষরিক অর্থে তা-ই ইতিহাস। কিন্তু ওই পার্থিব সংঘটনা কোনো বিচ্ছিন্ন ক্রিয়া নয়। বিভিন্ন দেশে, বিভিন্ন সমাজে ঘটনার আছে বহু রকমফের। বিভিন্ন গোষ্ঠী ও শ্রেণীতে একই ঘটনা বহু বিচিত্র ফল-পরিমাণ নিয়ে আসতে পারে। প্রজন্ম-বাহিত ঘটনাধারার সমাবেশ থেকে গড়ে ওঠে এক একটি জাতি-গোষ্ঠীর ঐতিহ্য, সংস্কৃতি, বিশিষ্টতা। সেই অতীতের উপরেই নির্ভর করে

দাঁড়ায় মানুষের বর্তমান, প্রত্যাশিত হয় ভবিষ্যৎ। ইতিহাস মানুষকে দেয় তার নিজস্ব পরিচিতি; বিশ্ব-ভূখণ্ডে তার নিজস্ব অবস্থান স্থিরীকৃত হয় ইতিহাসের গতিতে।

ইতিহাসবোধ বলতে আমরা এই চেতনাটিকেই বুঝি। যে বোধের সাহায্যে একজন মানুষ বিশ্ববৈচিত্র্যের মাঝখানে দাঁড়িয়ে চিনে নিতে পারে তার নিজস্ব জায়গা এবং সেই বোধ অনুসারে সে অগ্রসর হয়, প্রস্তুত হয় অনাগত ভবিষ্যতের জন্য। একেই বলা যায় ইতিহাসের শিক্ষা। ইতিহাস এক সর্বব্যাপ্ত অস্তিত্ব। অতীত-ভবিষ্যৎ ব্যাপ্ত এই চেতনার প্রসারকেই আমরা ইতিহাসবোধ বলব। এই বোধ মানব-সভ্যতার প্রগতিশীলতা সম্ভব করে।

এমন কোনো বড় লেখক, বড় শিল্পী নেই যিনি ইতিহাসচেতনাকে তাঁর সৃষ্টি পর্যায় থেকে বিচ্ছিন্ন রাখেন। প্রত্যক্ষভাবে যাঁর লেখায় ইতিহাস-প্রসঙ্গ নেই তাঁরও লেখায় প্রতি মুহূর্তে পুনর্গঠিত হতে থাকে অন্তত, সমাজের ও ব্যক্তিমানুষের ইতিহাস। প্রতিভাবান লেখকের হাতে ইতিহাসবোধ সমৃদ্ধ সৃষ্টি কখনো কখনো কি বিস্ময়করভাবে ফলবান হয়ে ওঠে তার প্রমাণ বঙ্কিমচন্দ্রের 'আনন্দমঠ' উপন্যাস; প্রমাণ বিজন ভট্টাচার্যের 'নবান্ন' নাটক। ইতিহাসবোধ সেখানে জীবন-বীক্ষণেরই অন্য নাম।

বনফুলকে আমরা নির্দ্বিধায় একজন ইতিহাস-মনস্ক ও ইতিহাস-সচেতন লেখক বলব। তবে তাঁর ইতিহাস-ধারণা হয়তো সব সময়েই আমাদের মতের সঙ্গে সবটা মিলবে না। ইতিহাস-পঠন যেহেতু ভৌত বিজ্ঞান-চর্চা নয়, মানবিকী বিদ্যা তাই ব্যক্তিভেদে বিভিন্ন চিন্তাধারা ও সিদ্ধান্তের প্রভেদ থাকবেই সেখানে।

কিন্তু ইতিহাসদৃষ্টি ও ইতিহাসবোধের দিক থেকে যে-উপন্যাসটিকে সর্বাধিক অর্থময় ও স্বচ্ছ বলে গ্রহণ করতে পারি সেটি তাঁর প্রথম ঐতিহাসিক উপন্যাস 'সপ্তর্ষি'। প্রকাশ কাল ১৯৪৫। (রঞ্জন পাবলিশিং হাউস) উপন্যাসটি প্লট গঠনের দিক থেকেও উল্লেখযোগ্য। অন্য উপন্যাসগুলিতে লেখকের রাজনৈতিক মত ও ইতিহাসের তত্ত্বে বিন্দুমাত্রও আগ্রহী না হন, তিনিও পাঠযোগ্য একটি গল্প পাবেন রচনাটিতে। কিন্তু 'সপ্তর্ষি'-তে নিটোল কোনো ঘটনাবৃত্ত নেই। উপন্যাসটির গঠন-পরিকল্পনা কিছু স্বতন্ত্র। একটি পরিবারের দুই ভাই-হংসশুভ্র আর সোমশুভ্র। উনিশ শতকের দ্বিতীয়ার্ধের বাতাবরণে তাঁদের শিক্ষা ও মানসিক দীক্ষা, পিতৃদত্ত বিত্ত ছিল প্রচুর। ছোট ভাই সোমশুভ্র ব্রাহ্মদের সঙ্গে মিশে প্রথমে কিছু অন্যরকম ও পরে ব্রাহ্ম হয়ে গেলেন। যাপন করলেন অকৃতদার ও সমাজসেবীর জীবন। হংসশুভ্রের সন্তানদের লেখাপড়া বিশ শতকের প্রথম দুই দশকে। সকলেই তারা সুশিক্ষিত হয়েছিল। উপন্যাসে কেবল তাঁর প্রথম দুই পুত্র শশাঙ্কশুভ্র ও মৃগাঙ্কশুভ্রের চরিত্রদুটি আছে। অপর তিন পুত্রসন্তান অকালমৃত। জীবিত আছে দুই কন্যা। কুন্দশুভ্রা—যে তার মুসলমান সঙ্গীতশিক্ষকের সঙ্গে চলে গেছে ঘর ছেড়ে। আর ইন্দুশুভ্রা—যে দুবার বিধবা হবার পর পিতার সেবাতেই আপাতভাবে নিবিষ্ট। কঠোর বৈধব্য পালন করে সে। কিন্তু ভিতরে ভিতরে সশস্ত্র বিপ্লবী দলের সদস্যা ও পূর্ণ সমর্থক।

শশাঙ্কশুভ্রের তিন পুত্র শঙ্খশুভ্র, রজতশুভ্র আর হীরকশুভ্র উপন্যাসে গুরুত্বপূর্ণ ভূমিকায় উপস্থিত। তিন জনেই তরুণ। শঙ্খশুভ্রের প্রথম পুত্রের অন্নপ্রাশনের দিনটি উপন্যাসের কালক্রমের শেষ দিন। তখনও ভারতের স্বাধীনতা আসেনি। সময় পর্বটি ১৯৩৬-৩৭ ধরা যেতে পারে। উপন্যাসের

সর্বশেষ পরিচ্ছেদে আছে শশাঙ্কশুভ্রের কনিষ্ঠ পুত্র হীরকশুভ্রের এক পুত্র। জেলে বসে সে চিঠিটি লিখেছে তার মেজদা রজতশুভ্রকে। সেখানে মিরাট ষড়যন্ত্র মামলা-র (১৯২৯-১৯৩৩) উল্লেখ আছে। বলা হয়েছে যে, কংগ্রেস সোশ্যালিস্ট পার্টি প্রতিষ্ঠিত হয়েছে (১৯৩৪)। ফ্যাসিস্ট অত্যাচারের উল্লেখও আছে। বলা হয়েছে কমিউনিস্ট পার্টি তখন নিষিদ্ধ। ব্রিটিশ ভারতে কমিউনিস্ট পার্টির উপর নিষেধাজ্ঞা বহাল ছিল ১৯৩৪ থেকে ১৯৪১ সাল পর্যন্ত। কিন্তু হীরকের চিঠিতে দ্বিতীয় মহাযুদ্ধের কোনো উল্লেখ নেই। এখানে সিদ্ধান্ত করা যেতে পারে, ১৯৩৫ থেকে ১৯৩৮ সালের মধ্যে এই উপন্যাসের ঘটনাকালবে রাখা হয়েছে।

উপন্যাসটি সাতটি পরিচ্ছেদে বিভক্ত। এক একটি পরিচ্ছেদের কেন্দ্রে আছে এই 'শুভ্র' পরিবারের এক একজন ব্যক্তি। প্রথমে দুটি পরিচ্ছেদে হংসশুভ্র আর সোমশুভ্র—দুই ভাইয়ের চরিত্র প্রতিষ্ঠিত। পরের দুটি পরিচ্ছেদের কেন্দ্রে আছে হংসশুভ্রের দুই পুত্র—শশাঙ্ক আর মৃগাঙ্ক। শেষ তিনটি পরিচ্ছেদে আলো পড়েছে শশাঙ্কর তিন পুত্র শঙ্খ, রজত আর হীরকের উপর। শেষ পরিচ্ছেদটি, আগেই বলেছি, পত্রাকারে উপস্থাপিত। এই সপ্ত-ব্যক্তিত্বের প্রত্যেকেই প্রবলভাবে তার পরিমণ্ডল-বৃত্ত, দেশ-কাল-মানুষের সঙ্গে সম্পৃক্ত। তাদের কথায় দেশ-কাল-সমাজ-রাজনীতির প্রসঙ্গ অবিচ্ছেদ্য হয়ে যায়।

সাতটি প্রধান চরিত্রের বিন্যাস থেকে বোঝা যায়—বনফুল পরিকল্পনা করেই এই সাতজনকে নির্বাচন করেছিলেন। এই সাতজন তিন প্রজন্মের প্রতিনিধিত্ব করেছে। ফলে বাংলা তথা ভারতের ঐতিহাসিক রাজনৈতিক পরিস্থিতির প্রায় সত্তর বছর ব্যাপী পরিসরকে তুলে ধরতে সক্ষম হয়েছেন লেখক এই মানুষগুলির বিবরণের ও মনোবিশ্লেষণের মধ্যে দিয়ে। এই সাতজনের মধ্যে তিন জন—মৃগাঙ্কশুভ্র, রজতশুভ্র একেবারে প্রত্যক্ষত রাজনৈতিক কর্মকাণ্ডের সঙ্গে জড়িত। সব দিক থেকেই 'সপ্তর্ষি' উপন্যাসটি আগের উপন্যাসগুলি থেকে কিছু পৃথক। আগের উপন্যাসগুলিতে আমরা পেয়েছি বনফুলের রাজনৈতিক ও সমাজতাত্ত্বিক অভিমত, সেই অভিমত ব্যক্ত করবে এমন কিছু চরিত্র এবং একটি আকর্ষক গল্পবৃত্ত । কিন্তু 'সপ্তর্ষি'-তে আলাদা কোনো গল্প নেই। সাতজন মানুষের জীবননির্যাস থেকে একটি যুগের নির্মাণই ঔপন্যাসিকের প্রয়াস এবং সেই প্রয়াসের লক্ষ্য হল উল্লেখিত সময়-পর্বের রাজনৈতিক ইতিহাসের গতি, স্পন্দন ও পরিমণ্ডলকে ফুটিয়ে তোলা। সর্বাধিক তাৎপর্যে প্রথমে রচিত এই 'সপ্তর্ষি'-পর্বের রাজনৈতিক ইতিহাসের গতি, স্পন্দন ও পরিমণ্ডলকে ফুটিয়ে তোলা। সর্বাধিক তাৎপর্যে প্রথম রচিত এই 'সপ্তর্ষি'কেই বনফুলের সর্বোত্তম ঐতিহাসিক উপন্যাস বলা যেতে পারে। প্রকৃত ইতিহাসবিদের নিরপেক্ষতা তিনি এই উপন্যাসটিতে অর্জন করেছিলেন বলে মনে হয়।

অতি সংক্ষিপ্ত কিন্তু বেশ ভাববার মতো একটি মুখবন্ধ লিখেছেন বনফুল এই উপন্যাসটির জন্য। আমরা মুখবন্ধটি সম্পূর্ণই উদ্ধৃত করছি।—

'এই গল্পের প্রত্যেকটি চরিত্র কাল্পনিক, জীবন্ত রূপ দেবার জন্য সমসাময়িক ইতিহাসের পরিবেশে সন্নিবিষ্ট করেছি। এদের মুখ দিয়ে যে সব নৈতিক বা রাজনৈতিক মতামত ব্যক্ত হয়েছে তাও এদের নিজের আমার নয়। সমসাময়িক ইতিহাস প্রামাণ্য গ্রন্থ থেকে সংগৃহীত হয়েছে, সে সবের যাথার্থ্য যাচাই করবার

যোগ্যতা আমার নেই, প্রয়োজনও বোধ করিনি। কারও যদি কোনও বিষয়ে সন্দেহ হয়, আমাকে জানালে আমি গ্রন্থ এবং গ্রন্থকারের নাম তাঁকে জানিয়ে দেব।'

দেখা যাচ্ছে, বনফুল একাধিক প্রামাণ্য গ্রন্থ ব্যবহার করেছিলেন এই উপন্যাস লেখবার সময়ে । তাঁর নিজের অভিজ্ঞতাও ছিল। বিভিন্ন রাজনৈতিক মতাদর্শের সমাবেশ তিনি ঘটিয়েছেন সচেতনভাবে। এই উপন্যাসে লেখক রূপে তিনি কিছুটা প্রার্থিত দূরত্বেও অবস্থান করেছেন।

'সপ্তর্ষি' উপন্যাসের প্রকাশকাল ১৯৪৫। কিন্তু উপন্যাসের সময় সীমা ১৯৩৫ থেকে ১৯৩৮-এর মধ্যে। কাজেই ঐতিহাসিক সত্যতার দায় যথাযথভাবে রক্ষা করেই দ্বিতীয় বিশ্বযুদ্ধ ও ভারতীয় কমিউনিস্টদের জনযুদ্ধ নীতি নিয়ে কিছু বলবার অবকাশ গড়ে ওঠেনি উপন্যাসে। 'ভারত-ছাড়ো' আন্দোলনের প্রসঙ্গও লেখক নিয়ে আসার সুযোগ পাননি। উপন্যাসটির বিভিন্ন পরিচ্ছেদের ধারাবাহিকতায় মধ্য উনিশ শতক থেকে শুরু করে ঠিক ১৯৩৭-৩৮ পর্যন্ত ভারতের সমকালীন সামাজিক-রাজনৈতিক ইতিহাসের বিভিন্ন ধারার সঙ্গে লেখক সযত্ন পরিচয় দিয়েছেন। সেখানে কোনো বিশিষ্ট রাজনৈতিক দলের প্রতি তাঁর পক্ষপাত অনুভূত হয় না। বিভিন্ন মতাদর্শের নিরপেক্ষ বিশ্লেষণও পাওয়া যায়। অথচ উপন্যাসটির রচনাকালে কমিউনিস্ট পার্টির সদস্যদের দেখেছেন। তবু তাঁর মন কমিউনিস্টদের প্রতি সামগ্রিকভাবে বিরূপ হয়নি-হীরকশুভ্রের খাঁটি চরিত্রটির প্রতি শ্রদ্ধাই তার প্রমাণ। তাকে দিয়েই শেষ হয়েছে উপন্যাস।

॥ ৫ ॥

বনফুল ছিলেন জীবনরসিক। পঞ্চ-ইন্দ্রিয়ের পথ দিয়ে যে পৃথিবী মানুষের উপভোগের পরিসীমায় আসে তার রূপ, শ্রুতি, ঘ্রাণ, স্বাদ, স্পর্শ তাঁর মনের পাত্র পূর্ণ করে দিত। সেই পূর্ণ-পরিতৃপ্ত এক মানস-ব্যক্তিত্বও চেনা যায় তাঁর অনেক লেখার ভিতর থেকে। বনফুলের লেখক-চিত্তের আর এক বৈশিষ্ট্য—মনোজগতে বাস্তব ও কল্পমায়াব সহাবস্থান। তাঁর কল্পনাশক্তি ছিল উদ্দাম। অলৌকিকের কল্পনায় তিনি ছিলেন পারঙ্গম। ভারতীয় অলংকারশাস্ত্রের সব কটি রসের মিশ্রণ ঘটাতে ভালোবাসতেন। যখন বাস্তবের আখ্যান নির্মাণ করেছেন তখনও কল্পনার রাশ আলগা করে দেওয়ার প্রবণতা ছিল তাঁর। স্বপ্নে, দিবাস্বপ্নে, চরিত্রগুলির অন্তর্লোকের ভাবনা এবং সাধারণ বর্ণনাতেও বনফুলের স্বাতন্ত্র্য চিনিয়ে দিয়েছে।

যদি বনফুলের লেখক-জীবনের সর্বাধিক প্রতিনিধিত্বমূলক উপন্যাসটি বেছে নিতে বলা হয় তাহলে সম্ভবত 'উদয়-অস্ত'-কেই প্রথম নির্বাচনের মর্যাদা দিতে হবে। কেন একথা বলছি—সেটুকু বিশদ করবার চেষ্টা করব এখানে।

বনফুল তাঁর অনেক উপন্যাসেই জীবনের অভিজ্ঞতার ব্যবহার করেছেন। খুব গভীর অর্থে 'আত্মজৈবনিক' তাঁকে বলব না। শিল্পী-চিত্তের ব্যক্তিগত সংকটের ও দ্বিধার দীর্ণতা ও যন্ত্রণা তাঁর উপন্যাসের কেন্দ্র-বিষয়ক হয়নি। কিন্তু যেখানে তাঁর বাল্য-কৈশোর জীবনের বসবাস ছিল, ছিল, পিতৃপুরুষের বাসভূমি—উত্তরবিহারের সেই অঞ্চলটি, তাঁর পারিবারিক জীবন, পরিবারের আত্মীয়-বন্ধু-পরিচিত ব্যক্তিদের নিয়ে যে অভিজ্ঞতার বৃত্তে তিনি বিচরণ করেছিলেন তার অনেকটাই তাঁর একাধিক উপন্যাসে ব্যবহৃত হয়েছে। সীমাবদ্ধ অর্থে

আত্মজীবনীমূলক উপন্যাস সেগুলিকে বলাও যায়। যে-কারণে তাঁর বেশ কয়েকটি উপন্যাসের নায়ক একজন ডাক্তার। ডাক্তারি জীবনের অভিজ্ঞতা, বিভিন্ন রোগ ও রোগীর সমস্যা, বিভিন্ন হাসপাতালের প্রশাসনিক ব্যবস্থা—ইত্যাদি বিষয় গুরুত্বের সঙ্গে স্থান পেয়েছে তাঁর উপন্যাস-সমূহে। বাঙালি মধ্যবিত্ত সংসারের বৃত্তিজীবী নায়ক তার বাস্তব পরিচয় নিয়ে বনফুলের উপন্যাসেই প্রথম উঠে এসেছিল 'তৃণখণ্ড' উপন্যাসে ১৯৩৫ সালে।

'উদয়-অস্ত' (প্রথম খণ্ড ১৯৫৯, দ্বিতীয় খণ্ড ১৯৭৪; ডি. এম. লাইব্রেরী) উপন্যাসে এই অভিজ্ঞতার বাস্তব পূর্ণমাত্রায় উদ্ভাসিত। উপন্যাসের কেন্দ্রে আছে এক বৃদ্ধ বাঙালি চিকিৎসক। উত্তরবিহারে সাহেবগঞ্জে ও কাটিহারের অন্তঃবর্তী এক বর্ধিষ্ণু গ্রামে তাঁর বসবাস ও পশার ছিল। বহুকাল ধরে চিকিৎসা করেছেন সেখানে। তাঁর নাম সূর্যসুন্দর। ঐগ্রাম ও নিকটবর্তী গ্রামগুলির ধনী জমিদার থেকে শুরু করে দরিদ্র, দরিদ্রতম শ্রেণীর মানুষদেরও চিকিৎসা করেছেন তিনি। প্রচুর উপার্জনও যেমন করেছেন, তেমনি বহু লোকের উপকার করেছেন, দান করেছেন, বিনামূল্যে চিকিৎসা করেছেন গরিবের। কারো চাকরি করেননি, কোনো জমিদারের প্রজা ছিলেন না, নিজের স্বাধীন উপার্জনে মাথা উঁচু করে চলতে পারতেন বলে তাঁকে আত্মসম্মানও খোয়াতে হয়নি কখনও। দরিদ্র অবস্থা থেকে জীবন শুরু করলেও নিজের পরিশ্রমে বহু জমিজমা, সম্পত্তির মালিক হয়েছিলেন তিনি। ছিলেন আদ্যন্ত সততা-পরায়ণ। আধুনিক মনের মানুষ ছিলেন বলে সন্তানদের সুশিক্ষিত করেছিলেন সবদিক দিয়ে। সেই ডাক্তার সূর্যসুন্দর জরাজনিত অসুস্থতায় শয্যাশায়ী। হয়তো এই শয্যাই শেষ শয্যা তাঁর। এই সংবাদে তাঁর পরিবারের সকলে দেশের নানা প্রান্ত থেকে এসে পড়েছেন। গ্রামের ও পার্শ্ববর্তী গ্রামগুলির অধিবাসীরা এসে সংবাদ নিয়ে যাচ্ছেন প্রত্যহ, প্রতি ঘণ্টায়। বাড়িতে একদিকে এক মৃত্যু-সম্ভাবনা; অন্যদিকে বহু মানুষের আগমনে সেই গৃহ যেন এক উৎসব-গৃহের রূপও ধারণ করেছে। তাঁবু ফেলা হয়েছে মাঠে—দূর দূরান্তের লোকেরা এসে থাকবে বলে। ডাক্তার সূর্যসুন্দরের নিজস্ব সম্পত্তি প্রচুর। কিন্তু প্রতিবেশী ধনী ব্যক্তিরাও পাঠিয়ে দিচ্ছেন প্রচুর পরিমাণে চাল, ডাল, আটা, দুধ, ঘি, ফল, মিষ্টি। সব কিছুরই দেখাশোনা করছে সূর্যসুন্দরের কনিষ্ঠ পুত্র কুমার।

এই পরিবেশ ও পরিস্থিতি যদি আজকের নগরবাসী মানুষের কাছে অবাস্তব বলে মনে হয় তাহলে বলতে হবে তা তাঁদেরই অভিজ্ঞতার অভাব। তিরিশ-চল্লিশ বছর আগেও বিহার উত্তরপ্রদেশের অনেক অঞ্চলে বাঙালি চিকিৎসকের এমনই সম্মান ছিল। যদি তিনি সুচিকিৎসক হওয়া ছাড়াও একজন সৎ ও সহৃদয় মানুষ হতেন তাহলে আক্ষরিক অর্থেই স্থানীয় মানুষদের কাছে 'দেবতার মতো' ভক্তি ও সামাজিক মর্যাদা লাভ করতেন। এখনও হয়তো তার কিছু অবশেষ কোথাও কোথাও দেখতে পাওয়া যাবে।

ঠিক এই অভিজ্ঞতা ছিল বনফুলের নিজের। তাঁর পিতা সত্যচরণ মুখোপাধ্যায় ক্যামবেল মেডিক্যাল স্কুল থেকে ডাক্তারি পাশ করে সাহেবগঞ্জের ওপারে মনিহারি গ্রামে প্র্যাকটিস করেন। পরে তিনি সরকারি দাতব্য চিকিৎসালয়ের আধিকারিক রূপেও কাজ করেছেন। স্ব-গ্রামে তিনি অত্যন্ত সম্মানিত ছিলেন। যথেষ্ট অর্থ উপার্জন করেছিলেন, ভূ-সম্পত্তি করেছিলেন। ছিলেন আত্মমর্যাদাসম্পন্ন ও উদার মনের মানুষ। বনফুল নিজেও ভাগলপুরে ও বিহারের অন্যান্য দু-একটি স্থানে চিকিৎসক রূপে কাজ করছেন। ভাগলপুরে দীর্ঘদিন তাঁর বসবাস ছিল। 'উদয়-

অস্ত' উপন্যাসের কেন্দ্র-চরিত্র—প্রধান চিকিৎসক সূর্যসুন্দর স্পষ্টতই তাঁর পিতার চরিত্রের আদর্শে গঠিত। সেই সঙ্গে মিশে গেছে তাঁর নিজের অভিজ্ঞতার অনেক অংশ।

বনফুলের পিতামহ কেদারনাথ মুখোপাধ্যায় ছিলেন তান্ত্রিক কালীসাধক, সেই সঙ্গে সঙ্গীতজ্ঞও। এই চরিত্রটিকেও সূর্যসুন্দরের পিতারূপেই উপন্যাসে উপস্থিত করা হয়েছে। উপন্যাসটির গঠনে ব্যবহার করা হয়েছে দুটি সময়-স্তর। একটি বর্তমান। এই স্তরে সূর্যসুন্দর রোগশয্যায় শায়িত। তাঁকে ঘিরে অনেক মানুষের আসা-যাওয়া। কিন্তু অতীতের স্তরটি উঠে এসেছে সূর্যসুন্দরের দিনলিপি থেকে। পিতার অসুস্থতার সংবাদ সর্বত্র প্রেরণ করেছে কনিষ্ঠপুত্র কুমার। সে-ই সংসারের পরিচালক। গ্রামের বাড়িতে থেকে সম্পত্তিব দেখাশোনা করে। তার হাতে এসে পড়েছে পিতার দিনলিপি। সারাদিন ও রাত্রে কাজের ফাঁকে ফাঁকে সে সেই ডায়েরি-র পাতা থেকে পিতার বাল্য, কৈশোর, যৌবনের কাহিনী পড়ে চলেছে। তার মনের চোখে ভেসে উঠছে তার পিতার জীবন। এইভাবে সূর্যসুন্দর হয়ে ওঠেন উপন্যাসের অন্যতম সক্রিয় নায়ক। 'উদয়-অস্ত' উপন্যাসের অর্ধাংশে সূর্যসুন্দর, তথা বনফুলের পিতা-ই নায়করূপে প্রতিষ্ঠিত। সূর্যসুন্দরের পিতাও সঙ্গীতজ্ঞ, তান্ত্রিক কালীসাধক। সূর্যসুন্দরও, বনফুলের পিতা সত্যচরণের মতোই মাতুলালয়ে মানুষ হয়েছিলেন, যদিও পিতৃস্নেহ-বঞ্চিত হননি।

বাস্তবের উপাদান যখনই শিল্পের পরিণতি পায় তখনই সেই উপাদানের সঙ্গে যুক্ত হয় শিল্পীর দৃষ্টিকোণ। এই দৃষ্টিকোণের স্বাতন্ত্র্যেই প্রায় সম-উপাদান নিয়ে গঠিত দুটি রচনা হয়ে যায় পৃথক। এই দৃষ্টিকোণ ব্যাপারটিকে আমরা উপন্যাসের বিবৃতিকারের বাচনের সঙ্গে সবসময়ে একীকরণ করতে পারি না। উপন্যাসের কথক হতে পারেন সর্বজ্ঞ লেখক এবং তৃতীয় পুরুষের অবস্থান থেকে তিনি বিবৃত করে যেতে পারেন সব ঘটনা। এই উপন্যাসে কুমারের মুখে বেশি কথা নেই। সে নীরব কর্মী। বাড়ির বিলিব্যবস্থা করে, সব ঝামেলা সামলায়, অতিথি অভাগ্যতের দেখাশুনা করে। বাবার ডায়রি-টি পেয়েছে সে। বাড়ির কাজের ফাঁকে সময় পেলেই সে ডায়রিটি খুলে বসে। যেন সূর্যসুন্দর কথা বলছেন তারই সঙ্গে। কুমারও যেন পড়তে পড়তেই কথা বলছে তাঁর সঙ্গে। ফলত দীর্ঘতা সত্ত্বেও উপন্যাসটি বিবৃতির একস্বরীয় বৈচিত্র্যহীনতায় আক্রান্ত হয় না।

'উদয়-অস্ত' উপন্যাসের অন্যতম আকর্ষণ উত্তর-বিহারের একটি গ্রামের পর্ণ চালচিত্র। ভারত এমন একটি দেশ যেখানে ধনী আর দরিদ্র বাস করে পাশাপাশি। এখনও ভারতে গ্রাম-সমাজেরই প্রধান্য। নগরের বিত্তবান ও বিত্তহীন শ্রেণীর মধ্যে আবশ্যিক নিকট-সম্পর্ক স্থাপিত হতে পারে না। বিচ্ছিন্ন গোষ্ঠী-বসবাসে এই দুই শ্রেণীর সম্পর্ক স্থাপিত হয় কেবলই কর্মসূত্রে। কিন্তু গ্রামে প্রজা, জমিদার, ঘাতক-মহাজন, গোষ্ঠী-প্রতিবেশী সম্পর্ক নানা কারণেই নিবিড়তর। একে অপরের কাছাকাছি আসে অনেক বেশি। সেই সম্পর্কে শোষণের প্রক্রিয়াই প্রায় সর্বাত্মক। কিন্তু এক ধরনের মৈত্রী-সম্পর্কও কোথাও স্থাপিত হয় না, এমন নয়। অবশ্য সেই মৈত্রায়ণ কেবলই উপরিস্তরের। বড়লোক বড়লোক থাকবে আর গরিব গরিব থাকবে—উভয় গোষ্ঠীতেই দৃঢ়মূল এই বিশ্বাসের ভিতে কোনো ফাটল না ধরিয়েই সেই মৈত্রী-সম্পর্ক অনুভূত হয়। সেখানে জমিদার গরিব প্রজার ঋণের বোঝা কিছু লাঘব করে দিলে প্রজা জমিদারের জয়ধ্বনি দেয়। চিকিৎসক বিনা পারিশ্রমিককে একটি লোককে সুস্থ করে তুললে, সেই

লোকটি 'কেনা' হয়ে থাকে। এই মৈত্রী এই দয়া দেখানোর উপরে প্রতিষ্ঠিত; সাম্য ভাবনার কোনো জায়গাই নেই সেখানে।

আমরা এই পরিস্থিতিকে অন্যায্য বলতে পারি কিন্তু তার বাস্তবতা অস্বীকার করা যাবে না। 'উদয়-অস্ত' উপন্যাসের দ্বিতীয় খণ্ডে এই গ্রামীণ দেহাতি জনতার কিছু পরিচয় পাওয়া যায়। বৃদ্ধা মজুরনি—মহাজনের কাছে গায়ে খেটে শোধ করে চলেছে দেনা। কেউ নেই তার। কেউ জোগায় না তার পরনের আস্ত কাপড় বা ভরপেট খাবার। তবু সে ডাক্তারবাবুর ছেলে কুমারকে দেখে স্নেহে আপ্লুত হয়ে যায়। সংসারের সকলের খবর জিজ্ঞাসা করে। যেন তারা ভালো থাকলেই পৃথিবীর সব ভালো! ঠিক এই দৃষ্টিকোণটিকেই বলতে চাই উচ্চ ও মধ্যবিত্তের স্বার্থশ্লিষ্ট দৃষ্টিকোণ। অথচ মধ্যবিত্ত ও উচ্চবিত্তরা এটাই স্বাভাবিক বলে জানে। বনফুলও সেরকমই ভাবতেন।

আসলে বনফুল ছিলেন স্বভাবত আনন্দময় ব্যক্তিত্ব। জীবনকে ভালোবাসতেন খুব বাস্তব অর্থে। ছিলেন সৌন্দর্য-রসিক, খাদ্যরসিক। মানুষের চরিত্র অকলঙ্ক হয় না—তা তিনি যথেষ্ট জানতেন। বিচিত্র মানবচরিত্রে বহুবর্ণাভায় তিনি আকৃষ্টও হয়েছেন। কিন্তু 'উদয়-অস্ত' উপন্যাসে, যেখানে পিতার চরিত্র রেখেছেন উপন্যাসের কেন্দ্রের—সেখানে তাঁর পরিবারের কোনো জায়গায় কোনো কলঙ্করেখা চিহ্নিত করতে কলম সরেনি তাঁর।

সমগ্র উপন্যাসটিতে তিনি অনুভব করেছেন জীবন, তথা মহাজীবনের এক উৎসব। মৃত্যুও সেখানে সেই জীবনোৎসবেরই এক অংশ। এই উৎসবের উৎস-কেন্দ্র থেকে জেগে ওঠে জরার শান্ত বির্সজন আর নবীনের আনন্দিত আমন্ত্রণ। প্রজন্মবাহিত প্রাণের প্রসার। সেজন্যেই দেখা যায়—উপন্যাসটিতে একসঙ্গে পাঁচ প্রজন্মের মানুষ উপস্থিত। সূর্যসুন্দর নিজে, ডায়রিতে চিত্রিত তাঁর পিতা, সূর্যসুন্দরের পুত্রকন্যারা, জ্যেষ্ঠ পুত্র বৃহস্পতির পুত্র গগন। আর গগনের স্ত্রী চম্পার গর্ভে বংশের পঞ্চম প্রজন্ম প্রাণবান। সূর্যসুন্দরের শেষ যাত্রার মুহূর্তেই ভূমিষ্ঠ হয় সেই সন্তান।

প্রাণের প্রগতিই এই উপন্যাসের কেন্দ্র-কথা। নাম হওয়া উচিত ছিল 'উদয়-অস্ত' নয়—'অস্ত-উদয়'। বনফুল সমাজ-প্রগতিও অনেকখানি দেখিয়েছেন। যদিও, আগেও বলেছি, সেই প্রগতি মূলত, উচ্চ ও মধ্যবিত্ত শ্রেণীর পরিবার ও সমাজের গতিপথই অনুসরণ করেছে। এই উপন্যাসে একটি বিশেষ সময় ও অঞ্চলের এক 'আলোকপ্রাপ্ত', বিত্তবান বাঙালি পরিবারের বীক্ষণে উত্তর বিহারের গ্রাম-সমাজকে উপস্থিত করা হয়েছে।

এখানে উল্লেখ করা প্রয়োজন যে 'উদয়-অস্ত' উপন্যাসের দ্বিতীয় পর্বের ভূমিকা হিসাবে লেখক প্রথম পর্বের কাহিনীর সংক্ষিপ্তসার দিয়েছিলেন। সম্পাদনাকালে আমরা মূল পাঠ অবিকৃত রেখেছি।

বনফুলের এই উপন্যাসগুচ্ছ তাঁকে জীবন-বৈচিত্র্যের এক রূপশিল্পী বলেই প্রতিষ্ঠিত করবে। সেই শিল্প-রূপবোধের সঙ্গে জীবনের প্রতি দায়িত্বশীল বীক্ষণের গভীরতাও মিশে আছে।

সুস্মিতা চক্রবর্তী

## ।। এক ।।

কাছারি-বাড়ির সম্মুখে বিস্তৃত ময়দান। আজ সেখানে বহু লোকের জনতা। 'তৌজি'র দিন। জমিদারের কাছারিতে সকলে খাজনা জমা দিতে আসিয়াছে।

প্রবীণ গোমস্তা হরিহর দাস খাতা খুলিয়া কাছারি-বাড়ির বারান্দার এক কোণে বসিয়া এ অঞ্চলের ধনী মহাজন গোলোকচন্দ্র সাহার সহিত চুপিচুপি কি কথাবার্তা কহিতেছেন।

সম্মুখস্থ নিমগাছটার নীচে বসিয়া কয়েকজন প্রজা একটু উত্তেজিতভাবেই কি যেন আলোচনা করিতেছিল। তাহাদের মধ্যে রুক্ষপ্রকৃতির একটি যুবক বলিতেছিল, ন্যায্য খাজনা দিয়ে থাকব, তার আবার এত ভয়টা কিসের? ভারি তো আমার—! প্রবীণ-গোছের বিশাই মণ্ডল তাহাকে বুঝাইবার চেষ্টা করিতেছিল, অত রক্ত গরম করলে জমিদার-বাড়িতে কাজ হাঁসিল হয় না। একটু ঠাণ্ডা মেজাজে কথাবার্তা কইতে হয়।

যুবকের মেজাজ ঠাণ্ডা নয়; ফলে কলরব বাড়িতেছিল।

আর একটু দূরে একটি যুবতীকে কেন্দ্র করিয়া আর কয়েকজন প্রজাও দাঁড়াইয়া নানারূপ পরামর্শ করিতেছিল। ব্যাপারটা গোপনীয়। তাহাদের মুখে চোখে সে ভাবটা পরিস্ফুট।

নিকটেই একটা আটচালায় কতকগুলি লোক আহারে ব্যস্ত। দধি, চিঁড়া এবং গুড়ের ফলার চলিতেছে। যে আসিবে, সেই খাইতে পাইবে।

মুন্‌শীজী খাওয়া-দাওয়ার তদারক করিতেছেন।

আটচালার দক্ষিণ পার্শ্বে কতকগুলি প্রজাকে লইয়া রমজান তহশীলদার বেশ জমাইয়া বক্তৃতা করিতেছেন। বক্তৃতার বিষয়টা এই যে, জমিদার তাঁহার হাতের মুঠার মধ্যে। তাঁহার নির্দেশমতই তিনি উত্থান ও উপবেশন করেন, অর্থাৎ ওঠেন বসেন। সুতরাং তাঁহাকে হাতে রাখিতে পারিলে প্রজাদের সুবিধা বই অসুবিধা কিছুই নাই। প্রজারা হাঁ করিয়া তাঁহার বক্তৃতা শুনিতেছিল।

মাঠের মধ্যে দু-একটি গরুর গাড়িও ইতস্তত বিক্ষিপ্ত রহিয়াছে। গাড়ির ছইয়ের ভিতর হইতে নানা জাতীয় উৎসুক ও চিন্তাগ্রস্ত লোক মুখ বাহির করিয়া আছে।

এক জায়গায় সারি সারি ঘেঁষাঘেঁষি করিয়া নগ্নগাত্র কতকগুলি লোক বসিয়া ছিল। তাহারা নিতান্তই গরিব প্রজা। তাহাদের আশ্বাস দিবার কিংবা তাহাদের হইয়া কিছু বলিবার কেহ নাই। ইহাদের সংখ্যাই বেশি। তাহারা নিজেদের মধ্যেই চুপিচুপি কথাবার্তা বলিতেছে। চতুর্দিকে একটা মৃদু গুঞ্জন।

সহসা চতুর্দিক সচকিত করিয়া ঘোড়ার খুরের শব্দ প্রতিধ্বনিত হইয়া উঠিল এবং নিমেষের মধ্যেই বিশাল অশ্বপৃষ্ঠে একজন বলিষ্ঠকায় দীর্ঘদেহ ব্যক্তি প্রাঙ্গণে প্রবেশ করিলেন।

সমবেত জনমণ্ডলী সসম্ভ্রমে দাঁড়াইয়া উঠিয়া আভূমি প্রণত হইয়া সেলাম করিল। আগন্তুক গভীরভাবে শির ঈষৎ আনত করিয়া অভিবাদন গ্রহণ করিলেন এবং সহিসের হাতে লাগাম ও চাবুক দিয়া ভিতরে চলিয়া গেলেন।

জমিদার শ্রীযুক্ত উগ্রমোহন সিংহের অভ্যাগমে সমস্ত কাছারিবাড়িটা গমগম করিতে লাগিল।

দেওয়ানজী ব্যস্তসমস্ত হইয়া প্রভুর অনুগমন করিলেন।

## ।। দুই।।

জমিদার উগ্রমোহন সিংহ একটা উঁচু মসনদের মত আসনে বসিয়া ছিলেন। রাখালবাবু— অর্থাৎ দেওয়ানজী, নিকটেই তটস্থ হইয়া দাঁড়াইয়া প্রভুর কর্ণগোচরযোগ্য বিষয়গুলি একে একে বলিয়া যাইতেছিলেন। নিবিষ্টচিত্তে সিংহ মহাশয় সব শুনিতেছিলেন। আদ্যোপান্ত সব শুনিয়া তিনি আদেশ দিলেন, ডাক তাকে।

সেই রুক্ষপ্রকৃতির যুবকটি আসিয়া হাজির হইল। তাহাকে দেখিয়া উগ্রমোহনবাবু পরুষকণ্ঠে জিজ্ঞাসা করিলেন, কি বলবার আছে তোর? বিধবার গায়ে হাত দিয়েছিস কেন?

ছোকরা আমতা-আমতা করিয়া কি খানিকটা বকিয়া গেল।

উগ্রমোহন গর্জন করিয়া উঠিলেন, জুতিয়ে পিঠের চামড়া তুলে দেব, জানিস? এই মহাব্বত খাঁ!

সঙ্গে সঙ্গে সেলাম করিয়া লম্বা-চওড়া চেহারা চাপদাড়িসমন্বিত মহাব্বত খাঁ হাজির হইল।

উগ্রমোহন হুকুম দিলেন, পঁচিশ জুতি লাগাও।

কম্পিত-কলেবর যুবককে লইয়া মহাব্বৎ খাঁ চলিয়া গেল।

তৎক্ষণাৎ উগ্রমোহন আবার আদেশ করিলেন, ওর বাপ্‌কে ডাক।

বৃদ্ধ বিশাই মণ্ডল আসিয়া সেলাম করিয়া দাঁড়াইল।

তোমরা আমার জমিদারি ছেড়ে এক মাসের মধ্যে উঠে চলে যাও। আমার জমিদারিতে তোমাদের স্থান নেই।

হুজুর—

কিছু শুনতে চাই না আমি। এক মাসের মধ্যে যদি তোমরা উঠে না যাও, ঘরে তোমাদের আগুন লাগিয়ে দেব। যাও।

বিশাই চলিয়া গেল।

উগ্রমোহন বলিলেন, ডাক সেই বিধবাকে।

বিধবা আসিল ও তাহার সহিত তাহার দূরসম্পর্কের এক খুল্লতাতও আসিলেন। খুল্লতাত যেমনই শুরু করিলেন, দোহাই হুজুর, আপনি হলেন আমাদের—, অমনই উগ্রমোহন সপদদাপে বলিয়া উঠিলেন, চোপরাও! কে তোমাকে আসতে বলেছে? এই কোন্ হ্যায়?

খুল্লতাত ত্বরিতগতিতে বহির্গমন করিলেন।

উগ্রমোহন তখন বিধবাকে জিজ্ঞাসা করিলেন, গ্রামে এত মেয়ে থাকতে তোমার গায়েই বা লোকে হাত দেয় কেন? জবাব দাও।

বিধবা মাথার ঘোমটাটা আর একটু টানিয়া দিয়া অবনতমস্তকে দাঁড়াইয়া ফোঁপাইতে লাগিল।

উগ্রমোহন আবার জিজ্ঞাসা করিলেন, তুমি বিধবা মানুষ, তোমার মাথায় অত খোঁপা কেন? দেওয়ানজী!

হুজুর!

এখনই নাপিত ডেকে এর মাথার চুল কামিয়ে দাও। আর ওকে বুঝিয়ে দাও যে, আবার যদি ওর ওপর কেউ নজর দেয়, ওকেই আমি গ্রামছাড়া করব। সব প্রজাদের তো আমি দূর করে দিতে পারি না। যাও।

যে আজ্ঞা।

বিধবাকে লইয়া দেওয়ানজী বাহিরে চলিয়া গেলেন।

দেওয়ানজী ফিরিয়া আসিলে উগ্রমোহন জিজ্ঞাসা করিলেন, আজ আর কি কাজ আছে?

আজ্ঞে, কতকগুলি গরিব সাঁওতাল প্রজা এসেছে, তারা নিবেদন করছে যে—

রূঢ়কণ্ঠে উগ্রমোহন বলিয়া উঠিলেন, তাদের নিবেদন, তোমার মুখ থেকে শুনতে চাই না। বুড়ো বয়সে ঘুষ খাচ্ছ নাকি? ডাক তাদের।

সেই নগ্নকায় প্রজার দল আসিয়া সেলাম করিয়া দাঁড়াইল।

তাহাদের বক্তব্যটা উগ্রমোহন আগেই কি করিয়া যেন টের পাইয়াছিলেন। তাহাদের দেখিয়া বলিয়া উঠিলেন, খাজনাপত্তর কিছু আনিস নি তো?

তাহারা কহিল যে, অগ্‌ঘানি ফসলটা ভাল না হওয়ার দরুন তাহারা সম্পূর্ণ খাজনাটা আনিতে পারে নাই, হুজুর যদি অনুগ্রহ করেন এবং ভগবানের যদি কৃপা থাকে, আগামী বৈশাখীতে তাহারা বাকিটা শোধ করিয়া দিবে।

আচ্ছা। এবার কিন্তু যদি শোধ দিতে না পার, তখন আর কিছু শোনা হবে না।

ইহা শুনিয়া একজন বৃদ্ধ-গোছের প্রজা প্রস্তাব করিল যে, যদি তাহারা শোধ না দেয়, তাহা হইলে হুজুর যেন তাহাদের নিকট হইতে সুদ আদায় করিয়া লয়।

উগ্রমোহন গর্জন করিয়া উঠিলেন, সুদ! বৈশাখীতে যদি না দাও, জুতো মেরে আদায় করে নেব। সুদের হিসেব করবার আমার সময় নেই।

প্রজার দল চলিয়া গেল।

দেওয়ানজীকে উগ্রমোহন জিজ্ঞাসা করিলেন, আর বাকি কি আছে?

আজ্ঞে, গোলোক সাকে ডাকতে বলেছিলেন, সে এসেছে।

ডাক তাকে।

গোলোক সার নাম শুনিবামাত্র উগ্রমোহনের মুখখানা ক্রোধে লাল হইয়া উঠিল।

গোলোক সাহা আসিল। গোলোক সাহা এই অঞ্চলে তেজারতী কারবার করিয়া থাকে। তাহার নামে লোকের ভাতের হাঁড়ি ফাটিয়া যায়—এইরূপ জনশ্রুতি। তাহাকে দেখিয়া বোঝা

দুঃসাধ্য যে, সে যে-কোন মুহূর্তে লক্ষ টাকা বাহির করিয়া দিতে পারে। গোলোক সার মাথায় কাঁচা-পাকা চুল। মুখটি গোলোক সদৃশ। ঘরে প্রবেশ করিয়া গোলোক সাহা অত্যন্ত ভক্তিভরে ভূমিতে ললাটদেশ স্পর্শ করাইয়া উগ্রমোহনকে প্রণাম করিল। কিন্তু প্রণাম করিয়া উঠিয়া দাঁড়াইতে না দাঁড়াইতেই উগ্রমোহন আসিয়া গোলোক সাহার গণ্ডদেশে প্রচণ্ড এক চপেটাঘাত করিয়া বলিলেন, খুব বেশি টাকা হয়েছে, না?

গোলোক সা টালটা সামলাইয়া গালে হাত বুলাইতে লাগিল।

তর্জনী আস্ফালন করিয়া উগ্রমোহন বলিতে লাগিলেন, আজ এই দ্বিতীয়বার তোমাকে বলে দিচ্ছি, চন্দ্রকান্ত রায়কে তুমি টাকা ধার দিতে পারবে না। যদি দাও, মুশকিলে পড়ে যাবে।

গোলোক সা নয়নে অশ্রু আনিয়া বলিল, চন্দ্রকান্তবাবু তো আপনারই সম্বন্ধী হুজুর। কি করে তাঁর আদেশই বা অমান্য করি?

উগ্রমোহন বলিলেন, তুমি আমার জমিদারিতে বাস করে আমার বিপক্ষ জমিদারকে টাকা দিতে পারবে না। তা সে আমার সম্বন্ধীই হোক, আর যেই হোক। বুঝলে? যাও। আবার যদি খবর পাই যে, তুমি চন্দ্রকান্তকে টাকা দিয়েছ—

আর কি দিতে পারি হুজুর?

যাও।

গোলোক সাহা চলিয়া গেল।

তাহার পর উগ্রমোহন দেওয়ানজীকে জিজ্ঞাসা করিলেন, চন্দ্রকান্তের নামে সেই ফৌজদারিটা দায়ের করে দিয়েছ তো?

আজ্ঞে হ্যাঁ।

আসামী কাকে কাকে করা হয়েছে?

চন্দ্রকান্তবাবু, রামপিরীত, অহঙ্কার পাঁড়ে।

আচ্ছা। আর কিছু কাজ বাকি রইল নাকি?

আজ্ঞে না। গোপাল পাস করে এসেছে। আপনাকে প্রণাম করবে বলে বাইরে অপেক্ষা করছে।

ডাক।

রাখালবাবুর জ্যেষ্ঠপুত্র গোপাল আসিয়া প্রণাম করিল।

উগ্রমোহনবাবু বলিলেন, বাঃ, বেশ! দেওয়ানজী, গোপালকে আমাদের হাবেলির চিকিৎসক করে বাহাল করে নাও।

গোপাল ডাক্তারি পাস করিয়া আসিয়াছে।

কাজকর্ম শেষ করিয়া জমিদার উগ্রমোহন সিংহ অশ্বারোহণে কাছারি ত্যাগ করিলেন। ধাবমান অশ্বটার দিকে সকলে সভয়ে চাহিয়া রহিল।

প্রবলপ্রতাপান্বিত জমিদার শ্রীযুক্ত উগ্রমোহন সিংহের দুর্জয় প্রতাপে বাঘে গরুতে এক ঘাটে জল খাইত না। তাহার কারণ এই যে, যদিও তাঁহার জমিদারিতে গরু যথেষ্ট ছিল, কিন্তু একটিও বাঘ ছিল না।

## ।। তিন।।

সন্ধ্যা আসন্ন।

পশ্চিম দিগন্তে মহাসমারোহে সূর্য অস্ত যাইতেছে। ছোট, বড়, কালো, সাদা, স্তর, স্তূপ— সকল প্রকার মেঘেই অস্তগামী সূর্যের দীপ্ত প্রভাব। কেহই নিজের স্বাতন্ত্র্য রক্ষা করিতে পারিতেছে না। অস্তগামী রবির আলোক-সমুদ্রে যেন তাহারা ছোট ছোট দ্বীপ। বিভিন্ন ভঙ্গীতে সকলেই যেন এই বিরাট দৃশ্যকে সার্থক করিয়া তুলিয়াছে। অস্তালোকচ্ছটার বিচিত্র অভিব্যক্তির ঐকতানে চরাচর সম্মোহিত। প্রান্তর-লক্ষ্মী ক্ষুদ্র নদীটিও এই উৎসবে যোগদান করিয়াছে। তাহার উর্মিশিহরিত বক্ষেও এই শাশ্বত স্বপ্নের ক্ষণিক উৎসব। তরঙ্গে তরঙ্গে অবর্ণনীয় বর্ণ-বিন্যাস। সে যেন চঞ্চল গতিবেগকে ক্ষণিকের জন্য সংহত করিয়া অস্তগামী সূর্যকে বর্ণ-অভিনন্দন জানাইতে ব্যগ্র।

দিগন্ত-প্রসারী সরিষার ক্ষেত্র, যেন দিগন্ত-প্রসারী একখানি সোনার স্বপ্ন, লক্ষ কোটি ফুলে আত্মহারা।

মাঠের আলের উপর দিয়া অশ্বারোহণে মন্থরগতিতে উগ্রমোহন এই দৃশ্য উপভোগ করিতে করিতে চলিয়াছেন। সহসা তিনি অশ্ব হইতে অবতরণ করিলেন, ধীরে ধীরে নদীতীরে গিয়া পরিচ্ছদাদি খুলিয়া ফেলিলেন। তাঁহার সুগৌর নগ্ন গাত্রে শুভ্র উপবীত মাত্র শোভা পাইতে লাগিল। চক্রবালরেখা-লীন সূর্যকে উদ্দেশ করিয়া সেই নিস্তব্ধ প্রান্তরে উগ্রমোহন উদাত্ত কণ্ঠে সূর্য-বন্দনা করিলেন। হস্তে জলের অর্ঘ্য—

ওঁ জবাকুসুমসঙ্কাশং কাশ্যপেয়ং মহাদ্যুতিম্
ধ্বান্তারিং সর্ব্বপাপঘ্নং প্রণতোঽস্মি দিবাকরম্।

উগ্রমোহনের উদ্ধত শির সূর্যপ্রণামে অবনমিত হইল। সূর্যপ্রণাম শেষ করিয়া উগ্রমোহন মুগ্ধ বিস্মিত নেত্রে পশ্চিম-আকাশের দিকে চাহিয়া কিছুক্ষণ নিস্তব্ধ হইয়া দাঁড়াইয়া রহিলেন। সূর্য অস্ত গেল।

*    *    *    *

উগ্রমোহন যখন বাড়ি ফিরিলেন, তখন সন্ধ্যার অন্ধকার গাঢ়তর হইয়াছে। শিবমন্দিরের সন্ধ্যারতির শঙ্খ-ঘণ্টা-ধ্বনি তখনও থামিয়া যায় নাই। তিনি অন্দর-মহলে প্রবেশ করিলেন। শয়ন-কক্ষে গিয়া দেখিলেন, পত্নী রাণী বহ্নিকুমারী বঙ্কিমচন্দ্রের গ্রন্থাবলী পাঠ করিতেছেন।

মৃদুহাস্যসহকারে উগ্রমোহন জিজ্ঞাসা করিলেন, উপস্থিত কার প্রেমে পড়েছ? জগৎসিংহ, না গোবিন্দলাল?

বহ্নিকুমারী পুস্তক হইতে মুখ না তুলিয়াই উত্তর করিলেন, গজপতি বিদ্যাদিগ্‌গজের।

সে আবার কে?

জগৎসিংহকে চেন, অথচ গজপতি বিদ্যাদিগ্‌গজকে চেন না?

কি করে চিনব? কখনও পড়িনি, ও নাম দুটো শোনা ছিল।

এইবার বহ্নিকুমারী পুস্তক হইতে মুখ তুলিয়া ছদ্মবিস্ময়ে প্রশ্ন করিলেন, এতকাল কি করেছ তা হলে? আমার সঙ্গে বিয়ে হয়েছে তো এই সেদিন মাত্র। বঙ্কিমচন্দ্রও পড়নি?

তোমার দাদার মত উপন্যাস, কবিতা, গান, বাজনা নিয়ে থাকব—এত বড় দুর্মতি কোন কালে আমার যেন না হয়। আমার যৌবন কেটেছে কুস্তিগীরে সঙ্গে, ঘোড়ার পিঠে। উপন্যাস হাতে তাকিয়া ঠেস দিয়ে নয়। তোমাদের অবশ্য ওসব সাজে।

বহ্নিকুমারী কিছু না বলিয়া উগ্রমোহনের দিকে শুধু চাহিয়া রহিলেন। বুদ্ধিদীপ্ত আয়তচক্ষু দুইটিতে তীব্র ব্যঙ্গ যেন মূর্ত হইয়া উঠিল। কানের হীরার দুল দুইটি যেন দুলিয়া দুলিয়া উগ্রমোহনের এই শোচনীয় মূর্খতাকে নীরবে ব্যঙ্গ করিতে লাগিল। উগ্রমোহন এই নীরব ব্যঙ্গের তীক্ষ্ণতায় অভিভূত হইয়া অপ্রাসঙ্গিকভাবেই বলিয়া ফেলিলেন, দু দিনেই বোঝা যাবে, কে বেশি বুদ্ধিমান—তোমার দাদা, না, আমি!

বলিয়া তিন মাথার পাগড়িটা নামাইয়া, দুই বাহু প্রসারণ করিয়া আলস্যভরে গা ভাঙিয়া, দুই হাত কোমরে দিয়া দৃপ্ত ভঙ্গীতে দাঁড়াইয়া রহিলেন।

কয়েক মুহূর্ত নীরবতার পর বহ্নিকুমারী বলিলেন, তোমার বুদ্ধিও তো কম নয়। তা না হলে আমার দাদার দেওয়া 'বাণী' নামটাকে বদলে 'বহ্নি' করে দিলে!

নামটা তোমার পছন্দ হয়নি?

বহ্নিকুমারী কোনও উত্তর দিলেন না। কেবল হাস্যোজ্জ্বল দৃষ্টি মেলিয়া স্বামীর মুখের দিকে চাহিয়া নীরব হাসিতে উগ্রমোহনকে অস্থির করিয়া তুলিতে লাগিলেন। উগ্রমোহন বলিয়া উঠিলেন, তুমি তো আগুন। তোমার নাম কি বাণী মানায়? উঠিলেন, বহ্নিকুমারীই তোমার উপযুক্ত নাম। পছন্দ হয়নি তোমার? আশ্চর্য!

বলিয়া উগ্রমোহন নিকটস্থ একটি সোফায় উপবেশন করিলেন। বহ্নিকুমারী নির্নিমেষ নেত্রে এতক্ষণ স্বামীর বলিষ্ঠ দেহসৌষ্ঠব নিরীক্ষণ করিতেছিলেন। স্বামী উপবেশন করিতেই বিনা ভূমিকায় স্বামীর পার্শ্বে বসিয়া বাহু দিয়া তাঁহার কণ্ঠবেষ্টন করিয়া কহিলেন, তর্ক থাক, ছাদে চল। কেমন সুন্দর জ্যোৎস্না আজ!

উগ্রমোহন জিজ্ঞাসা করিলেন, আচ্ছা, ঠিক করে বল তো তোমার কাকে বেশি ভাল লাগে? আমাকে, না, তোমার দাদাকে? কে ভাল? আমি, না, চন্দ্রকান্ত?

বহ্নিকুমারী হাসিয়া উত্তর দিলেন, সিংহে আর ময়ূরে তুলনা হয় কি? চল, ছাদে যাই।

উভয়ে ছাদে গেলেন।

এই উপমাটায় উগ্রমোহন সন্তুষ্ট হইয়াছিলেন।

সুপুষ্ট গুম্ফে চাড়া দিতে দিতে তাই তিনি বলিয়া ফেলিলেন, বাঃ, সুন্দর শানাইটা বাজছে তো! চমৎকার পূরবী ধরেছে।

বহ্নি দেবীর চক্ষু দুইটি নীরব হাস্যে আবার প্রখর হইয়া উঠিল।

উগ্রমোহন পত্নীর চক্ষুর এই ভাষাময় বিদ্রূপ বুঝিতেন। তাই জিজ্ঞাসা করিলেন, কেন, পূরবী নয়?

না, ইমন-কল্যাণ।

শুনিয়া উগ্রমোহন মনে মনে আবার দমিয়া গেলেন। এ বিষয়ে বহ্নি যে সত্যই বেশি সমঝদার এবং বহ্নির মানসিক এই উৎকর্ষের মূলে যে চন্দ্রকান্তের প্রভাব বিদ্যমান, তাহা অনুভব করিয়া উগ্রমোহন মনে মনে ক্ষুব্ধ হইলেন।

কিছুক্ষণ উভয়েই নীরব।

চতুর্দিক জ্যোৎস্নায় প্লাবিত। দূরে নহবৎখানায় ইমনকল্যাণে শানাই বাজিতেছে। জ্যোৎস্না আকুল হইয়া উঠিয়াছে।

সহসা বহ্নি দেবী বলিয়া উঠিলেন, আমারই ভুল হয়েছিল। এ ইমন-কল্যাণ নয়, পূরবীই।

উগ্রমোহন বলিলেন, তাই নাকি?

এমন সময় নীচে শব্দ শোনা গেল, হুম্ ব্রো, হুম্ ব্রো, হুম্ ব্রো।

উগ্রমোহন উঠিলেন। বলিলেন, চন্দ্রকান্তের পালকি এল। যাই, একটু দাবায় বসি।

উভয়ে নীচে নামিয়া গেলেন।

নীচে বৈঠকখানায় একটি গালিচার উপর দাবার ছকে দৃষ্টি নিবদ্ধ রাখিয়া চন্দ্রকান্ত ও উগ্রমোহন বসিয়া আছেন, কে বলিবে এই চন্দ্রকান্তকে ফৌজদারী মকদ্দমায় আসামী করিয়া উগ্রমোহন দেওয়ানজীকে মকদ্দমা দায়ের করিতে হুকুম দিয়া আসিয়াছেন! চন্দ্রকান্তও যে আসিবার ঠিক পূর্ব-মুহূর্তে উগ্রমোহনের একটা জলকর লুঠ করিবার ব্যবস্থা করিয়া আসিয়াছেন, তাহাও তাঁহার মুখ দেখিয়া নির্ণয় করা অসম্ভব।

বহুকালাবধি এইরূপই চলিয়া আসিতেছে। বৈষয়িক ব্যাপারে একজন আর-একজনকে জব্দ করিবার জন্য অহরহ সচেষ্ট। অথচ প্রত্যহ সন্ধ্যায় দুই শালা-ভগ্নীপতির একত্র বসিয়া দাবা খেলা চাই-ই।

সন্ধ্যায় দাবার ছক লইয়া দুইজনে যখন বসেন, তখন তাঁহারা যেন পরম মিত্র। আজ পর্যন্ত কেহ কখনও সামনা-সামনি বৈষয়িক ব্যাপার লইয়া আলোচনা করেন নাই। বৈষয়িক ব্যাপারের আলোচনা আদালতে হওয়াই সঙ্গত, বৈঠকখানায় নহে,—যেমন দাবা খেলার আলোচনা বৈঠকখানাতেই শোভন, আদালতে নহে। ইহাই যেন উভয়ের মনোভাব।

চন্দ্রকান্তের ছিপছিপে শ্যামবর্ণ একহারা চেহারা। গোলাকার মুখে শুকচঞ্চুর মত নাসা। গোঁফ-দাড়ি কামানো। চোখে মুখে বুদ্ধির জ্যোতি ঝলমল করিতেছে।

একজন চাকর দুইটি রূপার গেলাসে করিয়া সিদ্ধি লইয়া আসিল।

উভয়ে নীরবে তাহা নিঃশেষ করিয়া আবার দাবার ছকে মন দিলেন।

ভৃত্য গেলাস লইয়া নিঃশব্দে চলিয়া গেল।

## ।। চার।।

সেদিন সকাল হইতে বাদল নামিয়াছে। সূর্যের দেখা নাই। সমস্ত আকাশ মেঘাচ্ছন্ন। আর্দ্র বাতাস বহিতেছে। পথে লোকজন নাই বলিলেই হয়। চন্দ্রকান্ত রায় নিজের খাস-কামরায় বসিয়া রহিয়াছেন। চন্দ্রকান্ত রায় শৌখিন লোক তাঁহার বসিবার ঘরটি তাঁহার নিজের রুচি অনুযায়ী সাজানো। টেবিল চেয়ার নাই। প্রকাণ্ড ঘরখানা জুড়িয়া একখানি দূর্বাদলশ্যাম মখমলের গালিচা পাতা। তাহার উপর কয়েকটি শুভ্র ওয়াড়-পরানো তাকিয়া। গালিচার মধ্যস্থলে প্রকাণ্ড একখানি রূপার পরাত। পরাতের উপর সুদৃশ্য একটি গড়গড়া মীনার কাজ করা। ঘরের কোণে একটি মেহগনি কাষ্ঠের তেপায়া এবং তেপায়ার উপর সোনা-রূপার কাজ-করা একটি বড় ফুলদানি। ফুলদানিতে তিন-চারটি কেয়াফুল দাঁড় করানো রহিয়াছে। ঘরের দেওয়াল পরিষ্কার চুনকাম করা। একখানিও ছবি নাই। সেতার এস্রাজ প্রভৃতি কয়েকটি বাদ্যযন্ত্র একটি কোণে ঠেসানো রহিয়াছে।

চন্দ্রকান্ত তন্ময় হইয়া বসিয়া গান শুনিতেছিলেন। প্রিয় ওস্তাদ মিশিরজী তানপুরা হস্তে মিয়ামল্লার গান ধরিয়াছেন—

বুঁদন ভিজে মোরি শারী,
অব ঘর জানে দে বনবারি।
এক ঘন গরজে, দুজে পবন বহত,
তিজে ননদী মোসে দেত গারী।।

—কৃষ্ণের কাছে রাধিকার এই মিনতি গানের সুরে সুরে যেন কাঁদিয়া ফিরিতেছে। চন্দ্রকান্ত রায় মুগ্ধ হইয়া শুনিতেছেন। গড়গড়ার নল হাতে ধরাই আছে, তাহাতে টান দেওয়া আর হইতেছে না। এই প্রায়ান্ধকার নিবিড় বর্ষা-প্রভাতে তাঁহার সমস্ত অন্তর গানের তানে ভর করিয়া যমুনার কূলে চলিয়া গিয়াছে। সেখানে তিনি যেন দেখিতেছেন, একটি গৌরী কিশোরী এক শ্যামকান্তি কিশোরের দুইটি হাত ধরিয়া মিনতি করিতেছে, ওগো, আমাকে ছাড়িয়া দাও। এই বর্ষায় আমার শাড়ি ভিজিয়া গিয়াছে। আকাশে মেঘ ডাকিতেছে, জোরে বাতাস বহিতেছে। ননদী আমাকে গালি দিবে। এবার আমাকে ছাড়িয়া দাও।

গান বন্ধ হইল। কিছুক্ষণ উভয়েই নির্বাক। সুরের রেশ তখনও ঘরে ভাসিয়া বেড়াইতেছে। চন্দ্রকান্ত রায় প্রথমে কথা কহিলেন। বলিলেন, চমৎকার!

মিশিরজী দুই হাত জোড় করিয়া বলিলেন, হুজুরের মেহেরবানি।

দ্বারপ্রান্তে একজন বলিষ্ঠকায় জমাদার আসিয়া সেলাম করিল। চন্দ্রকান্ত রায় জিজ্ঞাসা করিলেন, কি খবর ছোটন সিং?

ছোটন সিং বলিল, গতকল্য তাহারা হুজুরের হুকুম অনুযায়ী যে জলকরটি লুণ্ঠন করিতে গিয়াছিল, তাহা সুসম্পন্ন হইয়াছে। দুই মণ মৎস্য তাহারা লইয়া আসিয়াছে। এখন কি করিতে হইবে, তাহা জানিবার নিমিত্ত দেওয়ানজী তাহাকে এখানে পাঠাইয়াছেন।

চন্দ্রকান্ত রায় বলিলেন, দেওয়ানজী যেন সমস্ত মৎস্যই উগ্রমোহনবাবুর নিকট উপঢৌকনস্বরূপ পাঠাইয়া দেন।

কোনও খুন-জখম হয়েছে?

তেমন বিশেষ কিছু নয়। রামঅওতার সিপাহীর মাথায় একটু চোট লাগিয়াছে, তবে তাহা সাংঘাতিক কিছু নয়।

আচ্ছা, যাও।

ছোটন সিং সেলাম করিয়া যাইবার পূর্বে বলিয়া গেল, গোলোক সাহা আসিয়া কাছারি-বাড়িতে বসিয়া আছে।

চন্দ্রকান্ত বলিলেন, এইখানে পাঠিয়ে দাও।

মিশিরজী বলিলেন, হুজুর যদি হুকুম দেন, তা হলে এবার উঠি। আমার স্নানাদি কিছুই এখনও সারা হয়নি। বলিলেন অবশ্য হিন্দীতে।

আচ্ছা।

মিশিরজী উঠিয়া গেলেন। গোলোক সা প্রবেশ করিল এবং ভক্তিভরে প্রণাম করিয়া করজোড়ে দাঁড়াইয়া রহিল।

সা-জী, বস। তারপর খবর কি?

গোলোক সা সসঙ্কোচে উপবেশন করিয়া বলিল, খবর ভাল নয়।

ওরে ভজনা, তামাক দিয়ে যা।

ভজনা খানসামা আসিয়া কলিকা লইয়া গেল। চন্দ্রকান্ত গোলোক সার দিকে ফিরিয়া বলিলেন, খবর ভাল নয় মানে?

গোলোক সা নিম্নস্বরে উত্তর দিল, ও-তরফে আমার ডাক পড়েছিল। উগ্রমোহনবাবু, আমাকে হুকুম দিয়েছেন যে, আমি যেন কিছুতেই আপনাকে টাকা ধার না দিই।

চন্দ্রকান্তের চক্ষু দুইটি ক্ষণিকের জন্য দপ্ করিয়া জ্বলিয়া উঠিয়া আবার শান্তভাব ধারণ করিল। তাঁহার টাকার আর দরকার ছিল না। তথাপি তিনি বলিলেন, টাকা যখন চেয়েছি, তখন দিতে হবে বইকি।

ভজনা খানসামা কলিকায় ফুঁ দিতে দিতে দ্বারদেশে দেখা দিল।

চন্দ্রকান্ত অতি ধীরভাবে বলিলেন, আগামী বুধবার, অর্থাৎ পরশুদিন আমার গোমস্তা রাধিকামোহন তোমার কাছে যাবে।

ভজনা কলিকাটা বেশ করিয়া ধরাইয়া ঘরের মধ্যে প্রবেশ করিল।

গোলোক সা কাতরকণ্ঠে বলিল, আমার অবস্থাটা হুজুর, একবার ভেবে দেখুন। আমার যে ডাঙায় বাঘ জলে কুমীর গোছ অবস্থা হল।

বেশ, তুমি আমার জমিদারিতে এসে বাস কর। কেউ তোমার কেশাগ্র স্পর্শ করতে পারবে না। পীরপুর বাজারে আমার নিজের একখানা খাস বাড়ি আছে। ইচ্ছে করলে কালই তুমি তাতে উঠে আসতে পার।

ভজনা খানসামা কলিকাটি গড়গড়ার মাথায় বসাইয়া নলটি প্রভুর হাতে দিয়া পিছু হাঁটিয়া বাহির হইয়া গেল।

গড়গড়ায় একটা মৃদু-গোছের টান দিয়া চন্দ্রকান্ত বলিলেন, তা হলে সব ঠিক রইল। পরশুদিন রাধিকামোহন যাবে।

গোলোক সা খানিকক্ষণ বসিয়া মাথা চুলকাইল। পীরপুরের বাসায় আসিবে কি না, তাহাই ভাবিতেছিল বোধ হয়। কিন্তু সে যখন কথা কহিল, তখন বোঝা গেল, তাহার চিন্তাধারা ভিন্নমুখী। আম্‌তা আম্‌তা করিয়া সে কহিল, লেখাপড়াটা তা হলে—

রাধিকামোহনকে আমার পাওয়ার অব অ্যাটর্নি দেওয়া আছে। তার জন্যে ভাবনা নেই। টাকাটা তুমি মজুত রেখো। —নির্বিকারচিত্তে তিনি তাম্রকূট সেবন করিতে লাগিলেন।

গোলোক সা খোঁচা খোঁচা দাড়িতে খানিকক্ষণ হাত বুলাইয়া অবশেষে বলিল, পীরপুরের বাসাটা—

হ্যাঁ, কালই আসতে পার।

গোলোক সা বিদায় লইল।

চন্দ্রকান্ত নিঃশব্দে তাম্রকূট সেবন করিতে লাগিলেন। অম্বুরিতামাকের সুগন্ধে ঘর ভরিয়া যাইতে লাগিল। ক্ষণকাল পরেই চন্দ্রকান্ত জানালা দিয়া গলা বাড়াইয়া দেখিলেন যে, কলিকাতা হইতে আগত তাঁহার বন্ধুগণ শিকার করিয়া ফিরিতেছেন। হাতী গেটে ঢুকিল দেখিয়া চন্দ্রকান্ত বালাপোশ-খানা গায়ে দিয়া বারান্দায় আসিয়া স্মিতমুখে দাঁড়াইলেন।

হস্তীপৃষ্ঠ হইতেই একজন শিকারী চিৎকার করিয়া বলিলেন, ওহে, ভারি গুড লাক্। একটা ফ্লরিকান পেয়েছি।

হস্তী উপবেশন করিতেই তিনজন ভদ্রলোক অবতরণ করিলেন।

চন্দ্রকান্ত বলিলেন, কায়েমও অনেকগুলো পেয়েছ দেখছি।

শিকারীদের মধ্যে আর একজন বলিলেন, চখাও পেয়েছি গোটা তিনেক।

কলরব করিতে করিতে সকলে অতিথি-নিবাসের দিকে অগ্রসর হইলেন। শিকারীরা বৃষ্টিতে ভিজিয়া গিয়াছিলেন। তখনও টিপটিপ করিয়া বৃষ্টি পড়িতেছিল। সে বৃষ্টিকে গ্রাহ্য না করিয়া চন্দ্রকান্ত বন্ধুদের সঙ্গে গল্প করিতে করিতে অগ্রসর হইতে লাগিলেন। ভজনা খানসামা ঊর্ধ্বশ্বাসে একটা ছাতা আনিয়া প্রভুর মাথায় ধরিতেই চন্দ্রকান্ত বলিলেন, থাক্, দরকার নেই।

অতিথি-ভবনে উপস্থিত হইবামাত্র দেখা গেল, সেখানে অতিথিদের জন্য ধূমায়িত গরম চা প্রস্তুত। তাহার সঙ্গে গরম ফুলকো লুচি এবং গরম গরম মাছ-ভাজা।

তাড়াতাড়ি বেশ-পরিবর্তন করিয়া সকলে প্রাতরাশে প্রবৃত্ত হইলেন। যখন শিকারের গল্প বেশ জমিয়া উঠিয়াছে, তখন একজন সিপাহী আসিয়া খবর দিল যে, ম্যানেজারবাবু কোন জরুরি দরকারে বাহিরে দাঁড়াইয়া আছেন।

* * *

বাহিরে যাইতেই ম্যানেজারবাবু বলিলেন, রমেশবাবু বেলা তিনটে নাগাদ এন্‌কোয়ারি করতে আসবেন।

আচ্ছা।—বলিয়া চন্দ্রকান্ত ভিতরে চলিয়া গেলেন।

রমেশবাবু ডেপুটি ম্যাজিস্ট্রেট। উগ্রমোহন সিংহ চন্দ্রকান্তবাবুকে আসামী করিয়া যে মকদ্দমা দায়ের করিয়াছেন, তাহারই সম্বন্ধে তদন্ত করিতে আসিতেছেন। পূর্বেই এ খবর চন্দ্রকান্ত রায় জানিতেন। কিন্তু আপাতদৃষ্টিতে কেহই বলিতে পারিবে না যে, তিনি আত্মরক্ষার বিশেষ কোন চেষ্টা করিতেছেন। উপরন্তু তিনি কলিকাতায় নিমাইবাবুকে তার করিয়াছেন, যেন তিনি অবিলম্বে সবান্ধবে আসিয়া উপস্থিত হন, এই সময়টা শিকার ভাল জুটিবে। নিমাইবাবু দুইজন বন্ধু লইয়া গতকল্য আসিয়া পৌঁছিয়াছেন। নিমাইবাবু চন্দ্রকান্তের সহপাঠী। দুইজনে কলিকাতায় এম.এ.পড়িতেন।

আচ্ছা।—বলিয়া চন্দ্রকান্ত তো ভিতরে চলিয়া গেলেন, কিন্তু বিমূঢ় ম্যানেজার কমলাক্ষবাবু প্রভুর এতাদৃশ ঔদাসীন্যের কারণ কিছুই অনুমান করিতে না পারিয়া করতল দুইটি উল্টাইয়া চোখমুখের ভঙ্গীতে নৈরাশ্য-মিশ্রিত বিস্ময়ের ভাব প্রকাশ করিলেন এবং খানিকক্ষণ ইতস্তত করিয়া কাছারি-বাড়িতে চলিয়া গেলেন।

* * *

বেলা তিনটার সময় রমেশবাবু ডেপুটি আসিলেন।

আসিয়াই তাঁহার নিমাইবাবুর সহিত দেখা হইয়া গেল। নিমাইবাবু রমেশের ভগ্নীপতি।

আরে নিমাই যে, তুমি কোথা থেকে?

গল্প জমিয়া উঠিল। চা খাবার গানবাজনা সহযোগে জিনিসটা আরও উপভোগ্য হইল। চন্দ্রকান্তবাবু হাস্যমুখে অতিথি-সম্বর্ধনা করিতে লাগিলেন।

বলা বাহুল্য, রমেশবাবু রিপোর্ট দিলেন, চন্দ্রকান্ত রায় সম্পূর্ণ নির্দোষ। উগ্রমোহনের মামলা ফাঁসিয়া গেল।

## ।। পাঁচ।।

**জমিদার উগ্রমোহন সিংহের বজরা বাহিনী-নদীর ঘাটে আসিয়া ভিড়িল। বাহিনী একটি অখ্যাতনাম্নী ক্ষুদ্র স্রোতস্বিনী। গঙ্গার সহিত ইহার যোগ থাকাতে বর্ষার গঙ্গাজলে ইহা পরিপূর্ণ হইয়া উঠে। সেই সময় নদীটি যে জলসঞ্চয় করিয়া লয়, তাহাতেই তাহার সারা বৎসর চলিয়া যায়। নদীটির বিশেষত্ব এই যে, নদীটি একটি জঙ্গলের মধ্য দিয়া প্রবাহিত হইয়া গিয়াছে। বিরাট জঙ্গল, নাম যম-জঙ্গল। সত্যই জঙ্গলে প্রবেশ করিলে মনে হয়, যমালয় বোধ হয় নিকটেই কোথাও আছে। দিনের বেলায় রৌদ্র প্রবেশ করে না, চতুর্দিকে এমন নিবিড় ঘন অন্ধকার।**

মধ্যে মধ্যে অবশ্য ফাঁকা জায়গাও আছে। এরূপ একটি ফাঁকা জায়গায় ঘাট। বজরা ঘাটে ভিড়িতেই চারিজন বরকন্দাজ আসিয়া সেলাম করিয়া দাঁড়াইল; বজরা হইতে নামিলেন উগ্রমোহন সিংহ, তাঁহার ম্যানেজার অঘোরবাবু এবং দুইটি সুন্দরী বালিকা। বালিকা দুইটির বয়ঃক্রম আট-নয় বৎসর এবং তাহারা দেখিতে প্রায় একই প্রকার। নাম রুম্‌নি ও ঝুম্‌নি। ইহাদের সম্বন্ধে একটু ইতিহাস আছে। উগ্রমোহনবাবুর মৃতা জ্যেষ্ঠা ভগ্নীর একমাত্র কন্যা কমলার বিবাহ হইয়াছিল গরিবের গৃহে। কমলা উগ্রমোহনবাবুর খুব প্রিয় ছিল। সুতরাং কমলার বিবাহের পর উগ্রমোহন প্রস্তাব করিয়া পাঠাইলেন যে, কমলাকে লইয়া গঙ্গাগোবিন্দ গৃহ-জামাতারূপে থাকুন, উগ্রমোহন তাঁহাকে সমাদরে রাখিবেন। কমলার স্বামী গঙ্গাগোবিন্দ মিশ্র সাধারণ গরিব গৃহস্থ হইলেও এই প্রস্তাবে রাজী হইলেন না। আত্মসম্মানজ্ঞান তাঁহার প্রবল ছিল। উগ্রমোহন সিংহও প্রবল প্রকৃতির লোক। সুতরাং খিটিমিটি চলিতেছিল। কমলার মুখ চাহিয়া উগ্রমোহন গঙ্গাগোবিন্দের বিশেষ কিছু করিতে পারিতেছিলেন না। এমন সময় একটা ব্যাপার ঘটিয়া গেল। ঝুম্‌নিকে প্রসব করিয়া কমলা ইহলোক ত্যাগ করিল। কমলার মৃত্যুকালে উগ্রমোহন উপস্থিত ছিলেন। কমলা তাঁহাকে যাইবার সময় বলিয়া গেল, মামা, আমার মেয়ে দুটি তোমায় দিয়ে গেলাম। তাদের দেখো।

ইহা প্রায় নয় বৎসর পূর্বেকার ঘটনা। এই নয় বৎসর ধরিয়া উগ্রমোহন ক্রমাগত চেষ্টা করিয়াছেন, কিন্তু রুম্‌নি-ঝুম্‌নিকে গঙ্গাগোবিন্দের নিকট হইতে লইতে পারেন নাই। গঙ্গাগোবিন্দ আর বিবাহ করেন নাই, কন্যা দুইটিকে লইয়া সুখে দুঃখে তাঁহার দিন কাটিতেছিল। উগ্রমোহন বহুবার তাহাদের লইয়া যাইবার চেষ্টা করিয়াছেন, তিনি কিন্তু দেন নাই। বিনীতভাবে তিনি একই উত্তর চিরকাল দিয়া আসিয়াছেন, আপনার অনুগ্রহ-দৃষ্টি থাকিলেই যথেষ্ট। রুম্‌নি-ঝুম্‌নিকে আমি দিতে পারিব না।

গতকল্য কিন্তু উগ্রমোহনের ধৈর্য ভাঙিয়াছে। এতদিন তিনি গঙ্গাগোবিন্দের সঙ্গে শ্বশুরোচিত ভদ্রতা করিয়া আসিয়াছেন, কিন্তু আর নয়। কাল তিনি রুম্‌নি-ঝুম্‌নিকে নিমন্ত্রণ করিয়া পালকি পাঠাইয়াছিলেন। গঙ্গাগোবিন্দের এত বড় স্পর্ধা, পালকি ফেরত পাঠাইয়া বিনীতভাবে এক পত্র লিখিয়া পাঠাইয়াছেন, রুম্‌নি-ঝুম্‌নিকে কাল সকালে পাঠাইয়া দিব। রাত্রে ঠাণ্ডা লাগিবার ভয়ে তাহাদিগকে আর পাঠাইলাম না। আশা করি, আপনি দুঃখিত হইবেন না।

উগ্রমোহনের আপাদমস্তক জ্বলিয়া উঠিয়াছিল। সকালে রুম্‌নি-ঝুম্‌নি আসিতেই তাহাদের লইয়া বজরাতে তিনি বাহির হইয়া পড়িয়াছেন, সঙ্গে ম্যানেজারবাবুকে লইয়াছেন। কেন, কেহ জানে না। আসিবার সময় বাজারের যত মিষ্টান্ন ছিল সমস্ত কিনিয়া আনিয়াছেন। বাড়িতে বলিয়া আসিয়াছেন, বাগান দেখিতে যাইতেছি। যম-জঙ্গলে উগ্রমোহন সিংহের বাগান আছে। প্রায় পাঁচ শত মহিষ তাঁহার এই জঙ্গলে থাকে।

উগ্রমোহন সিংহ নামিয়াই জিজ্ঞাসা করিলেন, পালকি ঠিক আছে তো?

হ্যাঁ হুজুর।

বেড়ায় সমস্ত দিন। ছোট শিশু দুটো পড়ে থাকে অন্ধকার ঘরটার মধ্যে আপিঙের নেশায় অজ্ঞান হয়ে।....আরও যদি কিছু টাকা থাকত! আর চারটি বেশি ভাত, আর একটু বেশি ডাল মেখে দিয়ে খেতে পারতাম। তাড়ি তো খেতেই পাই না আজকাল। একটা ধুতি, একটা জামা আর না কিনলে চলছে না। বউটাকে কতদিন বলেছি, আসছে মাসে ঠিক একখানা নতুন শাড়ি কিনে দেব। কিছুতেই হয়ে উঠছে না। টাকার অভাবে কতদিন যে দেশে যাই নি!.....ভাবতে ভাবতে ঘুমিয়ে পড়ল সনু। বউটা আগেই ঘুমিয়েছিল। ঘুমের জন্যে দাম দিতে হয় না, তাই তারা ওই স্যাঁতসেঁতে অন্ধকারে ঘরের মেঝেতে শুয়েই প্রাণ ভরে ঘুমুতে লাগল।

এ গল্পে এতটুকু অতিরঞ্জিত নয়। এই সনু যদি সপরিবারে জেলে একসঙ্গে থাকবার হুকুম পায়, জেলে যাবার জন্য লালায়িত হয়ে উঠবে ও। কিন্তু যিনি কমিউনিস্ট্ সমাজকে রূপান্তরিত জেল বলে ঠাট্টা করেন তিনি জানেন না যে, একমাত্র কমিউনিস্ট সমাজেই সভ্য মানুষ স্বাধীনতার স্বাদ পাবার আশা করতে পারে। কারণ স্বাধীনতার বাধা যে আধিভৌতিক সমস্যা, তার সমাধান সে সমাজে করেছে। একটা কথা অবশ্য মনে রাখা উচিত। যে কোন সমাজে বাস করতে গেলেই অনিবার্যভাবে খানিকটা পরাধীনতা স্বীকার করতেই হয়, প্রত্যেকে সমাজেরই নিজস্ব আইন-কানুন আছে এবং তা না মেনে সে সমাজে বাস করা যায় না। কমিউনিস্ট্ সমাজেরও নিজেদের আইন আছে এবং সে আইন হয়েছে ওই সনুদের বাঁচাবার জন্যে। সে সমাজে শুধু সনুরাই বাঁচবে না, কর্মী মাত্রেই বাঁচবে সেখানে। সেখানে স্থান নেই কেবল অলসের। এই সমাজের বিধি-ব্যবস্থা যাঁদের কাছে জেলের বিধি-ব্যবস্থা। বলে মনে হয়, তাঁরা যে কি করে হিন্দু সমাজের হাজার রকম কুপ্রথা মেনে ইংরেজ শাসনের স্টিলফ্রেমের মধ্যে টিকে আছেন জানি না। তাঁরা হয়তো বলবেন, এর মধ্যেও আমরা স্বচ্ছন্দে নেই—এ-ও আমরা চাই না, আমরা স্বাধীনতা চাই। কমিউনিস্ট্ সমাজের স্বাধীনতাও যদি তাঁদের রুচিকর না হয়, তা হলে আর কি রকম স্বাধীনতা যে তাঁদের কাম্য হতে পারে, তা তো ভেবে পাই না। নিরঙ্কুশ বর্বরের আত্মসর্বস্ব স্বাধীনতা? সে রকম স্বাধীনতা ছিল অতীতকালে বন্য মানব-সমাজের দলপতিদের, এখন আছে ক্যাপিটালিস্ট সমাজের বিজ্‌নেস-ম্যাগনেটদের। সেকালের বন্য মানব-সমাজ অবলুপ্ত হয়েছেৎ, একালের ক্যাপিটালিস্ট্ সমাজও হবে। ওদের বিরুদ্ধেই আমাদের যুদ্ধ। সুতরাং সে রকম স্বাধীনতা যদি কারও কাম্য হয়, তার লোভ ছাড়তে হবে তাঁকে। এ ধরনের স্বাধীনতা-কামী ছাড়া আর একদল লোক আছেন, যাঁরা কমিউনিজ্‌মের বিরোধিতা করেন হিন্দুসভ্যতার প্রতি ভক্তির আধিক্যবশত। তাঁরা বলেন, এবং আমিও সে কথা বিশ্বাস করি, হিন্দুসভ্যতার মধ্যে ক্যাপিটালিজ্‌ম ছিল না। পঞ্চায়েৎ-শাসিত গ্রামে সুখে স্বচ্ছন্দে বাস করত সবাই। অশোক হর্ষবর্ধন প্রভৃতির উদাহরণ উদ্ধৃত করে সেকালকে ফিরিয়ে আনতে চান তাঁরা। ফিরিয়ে আনতে পারলেও আমরা সুখী হতাম না। কারণ নানা দিক দিয়ে একাল অনেক এগিয়ে গেছে। মানবের মনীষা স্থাণু হয়ে বসে নেই এক জায়গায়। বৈজ্ঞানিক আবিষ্কারগুলোকে অস্বীকার করবার প্রবৃত্তি আমাদের হবে না আশা করি। হওয়া উচিতও নয়। বৈজ্ঞানিক আবিষ্কারগুলোর ফলে যে মানবসমাজের অনেক উন্নতি হয়েছে, সময় এবং দূরত্বকে জয় করতে পেরেছি আমরা, বহু ভয়াবহ ব্যাধির হাত থেকে পরিত্রাণ পেয়েছি, যে প্রকৃতিকে একদিন নিয়তির মত ভয় করতাম, তাকে দাসীর মত খাটাচ্ছি আজ। কিন্তু এই বৈজ্ঞানিক আবিষ্কারগুলোর সুবিধে নিয়ে একদল চতুর স্বার্থপর লোক নিজেদের বড় করে তুলেছে অধিকাংশ লোককে বঞ্চিত করে। উদ্ভব হয়েছে ক্যাপিটালিজ্‌মের। যেসব যন্ত্র মানব-সমাজের উপকার লাগত, সেই সব যন্ত্র দিয়েই তারা পেষণ করছে অধিকাংশকে নিজেদের স্বার্থ সিদ্ধি করবার জন্যে। এরোপ্লেন থেকে বম পড়ছে, রেডিও

দিয়ে মিথ্যে প্রচার হচ্ছে, মিলে-ফ্যাক্টরিতে তৈরি হচ্ছে জীবন-ধারণের উপযোগী বস্তুসম্ভার নয়—যুদ্ধের মাল-মসলা; এবং তার জন্যে খেটে মরছে যেসব মজুরের দল তারা মরছেই, বাঁচছে না কেউ। বৃদ্ধি পাচ্ছে কেবল ক্যাপিটালিস্টদের মেদ-ভার। বৈজ্ঞানিক আবিষ্কারের ফলে মানবসমাজের এই যে দুর্গতি হয়েছে, তা থেকে তাকে বাঁচাতেই হবে—এই হচ্ছে কমিউনিজ্‌মের লক্ষ্য। বৈজ্ঞানিক আবিষ্কারের সমস্ত সুবিধা সবাই সমান ভাবে ভোগ করবে। যে সাম্য যে উদারতার জন্যে তোমরা হর্ষবর্ধনের আমলকে ফিরিয়ে আনতে চাও, কমিউনিস্ট্‌রা সেই সাম্য, উদারতাকেই পুনঃপ্রতিষ্ঠিত করতে চাইছেন এ যুগে। অর্থাৎ হর্ষবর্ধনের আমলের উদারতার সঙ্গে বিংশ শতাব্দীর বৈজ্ঞানিক আবিষ্কারগুলোকে সর্বজনহিতকরভাবে মেলাবার চেষ্টার নামই কমিউনিজ্‌ম। সে চেষ্টা যদি সার্থক হয়, তা হলে আমরা যতটা খুশি হব, অপরিবর্তিত হর্ষবর্ধনের যুগ ফিরে পেলে ততটা হব কি না সন্দেহ। তা ছাড়া আর একটা কথা আছে। হিন্দুসভ্যতায় আর্থিক ক্যাপিটালিজ্‌ম ছিল না হয়তো, কিন্তু মানসিক ক্যাপিটালিজ্‌ম ছিল। ব্রাহ্মকে সমাজের শিরোমণি বলে মানতে হত সবাইকে। সে ব্রাহ্মণের ব্রাহ্মণত্ব যতদিন বজায় ছিল, ততদিন কোনও গোল ছিল না; তাঁর বিদ্যাবত্তা চরিত্রবল স্বতই সকলের শ্রদ্ধা উদ্রেক করত, শ্রদ্ধা আদায় করে বেড়াবার প্রয়োজন হত না তাঁর। কিন্তু তাঁর মূর্খ বংশধরেরা যখন কেবলমাত্র অর্কফলা ও উপবীত আস্ফালন করে সে সম্মান দাবি করতে লাগলেন এবং নানা ফন্দির-ফিকির করে তা আদায়ের ব্যবস্থা করলেন, তখনই ক্যাপিটালিজ্‌মের মত কুৎসিত ব্যাপার হয়ে দাঁড়াল। টিকি-তিলকধারী আচার-সম্বল ভণ্ডের প্রভুত্ব বৌদ্ধ ধর্মের অভ্যুত্থানের সহায়ক হল। বৌদ্ধধর্মেও এই দোষ দেখা দিয়েছে পরে, এবং এর বারম্বার পুনরাবৃত্তি হয়েছে ইতিহাসে। হেরিডিটি নিয়ে অনেকে তর্ক করেন। বলেন, ব্রাহ্মণের ছেলেরই তো ব্রাহ্মন হওয়ার কথা। হেরিডিটি সম্বন্ধে জ্ঞান আর একটু বেশি থাকলে এ কথা বলতেন না। হওয়ার কথা নয়, হওয়ার সম্ভাবনা, পারিপার্শ্বিক এবং আরও বহুবিধ অবস্থা যদি অনুকূল থাকে। তা ছাড়া অত সূক্ষ্ম তর্কেরই বা প্রয়োজন কি? দেশ জুড়ে যেসব রাঁধুনি-বামুন, মুর্খ পুরুত, ভণ্ড বাবাজী, শিষ্যলোলুপ গুরুর দল, কিলবিল করে বেড়াচ্ছে, তাদের দিকে দৃষ্টিপাত করলেই তো বোঝা যায় যে, ব্রাহ্মণ-বংশে জন্মগ্রহণ করেও এরা ব্রাহ্মণ হয় নি। এই অযোগ্যদের চরণে মাথা নত করতে বাধ্য করে হিন্দুসমাজ এক হিসেবে ক্যাপিটালিজ্‌মকেই প্রশয় দিয়েছে।

এতক্ষণে তুমি বোধ হয় বিরক্ত হয়ে উঠেছ। বিশ্বাস কর, আমি যথাসাধ্য সংক্ষেপে করবার চেষ্টা করেছি। কমিউনিজ্‌মের মূল কথাটা তোমাকে বললাম, এর শাখা-প্রশাখা অনেক আছে; ভয় নেই, সে সম্বন্ধে কিছু বলবে না। সেগুলোতে datails- এর তফাত খালি। কিন্তু একটা কথা না বললে আমার বক্তব্য অসম্পূর্ণ থেকে যাবে। ভারতবর্ষে যে কমিউনিস্ট মুভমেন্ট হয়েছে, তার উদ্দেশ্য এবং আমার সঙ্গে তার সম্পর্কের কথা কিছু বলা উচিত। সব কথা অবশ্য বলা যাবে না, যেহেতু আমরা এখনও 'বে-আইনী'। এ চিঠি যদি ধরা পড়ে, তুমি-আমি দুজনেই বিপদে পড়ব। লুকিয়ে এ চিঠি পাঠাচ্ছি—জেলের বাইরে লুকিয়ে পোস্ট্ করে দেবে একজন। সুতরাং এ চিঠিতে সব কথা খোলাখুলি লেখা নিরাপদ নয়। মীরাট মামলার সরকারী উকিলের সওয়ালে আর জজেদের রায়ে আমাদের ইতিহাস খানিকটা নিবদ্ধ আছে। খবরের কাগজে কিছু বেরিয়েছিলাম, তুমি পড়েছ কি না জানি না।

কানপুর কমিউনিস্ট্ মামলার সময়েই সর্বপ্রথমে লোকে জানতে পারে যে, ভারতে কমিউনিস্ট্ পার্টি বলে একটা পার্টি আছে। তার আগে এর নামই শোনে নি কেউ। আমার যতদূর মনে পড়ে, বিটলভাই প্যাটেলের আনুকুল্যে মিস্টার ডাংগে প্রথমে সোশ্যালিজ্‌ম-আন্দোলন শুরু করেন বম্বেতে। আমি তখড় সবে কলেজে ঢুকেছি, চৌরিচৌরা হয়ে গেছে। মহাত্মাজী আইন-অমান্য আন্দোলন বন্ধ

করে দিয়ে জেলে গেছেন। চরকা চালানো, অস্পৃশ্যতা-পরিহার, মাদকদ্রব্য-বর্জন, বিদেশী-বয়কট—এসব ছাড়া দেশে তখড় উগ্রতার আর কিছু হচ্ছে না। দেশবন্ধুর দল অধরা হয়ে কাউন্সিলে ঢোকবার আয়োজন করছেন। কমিউনিস্ট্‌দের তখন দল বলে কিছু নেই। দুচারজন লোক বিক্ষিপ্তভাবে ছড়িয়ে আছেন দেশের মধ্যে। কিছুদিন পরে বাংলা দেশে ওয়ার্কার্স অ্যাণ্ড্‌ পেজ্যান্ট্‌স পার্টি স্থাপিত হল কলকাতায়। আমি যোগ দিলাম তাতে। প্রথম আমিও যে সকলের মত মহাত্মাজীর স্বদেশী-আন্দোলনে মেতেছিলাম, তার প্রধান কারণ ছিল—তাঁর অভিযান ইংরেজদের বিরুদ্ধে, যে ইংরেজ, ক্যাপিটালিজ্‌মের প্রতীক হিসেবে, আমাদেরও শত্রু। পরে আবিষ্কার করলাম, ভারতের স্বাধীনতা অপহারক যে ইংরেজ, তারই সঙ্গে বিরোধ তাঁর, ক্যাপিটালিজ্‌মের সঙ্গে তাঁর কোনও শত্রুতাই নেই, বরং ভারতের ক্যাপিটালিস্ট্‌দের পক্ষপটু দিয়ে ঢেকে রক্ষা করবারই আগ্রহ তাঁর। এ কথা আবিষ্কার করার পর আর কংগ্রেসের ওপর কোন আস্থা রইল না। যদিও তার কিছুদিন আগে লাহোরে অল-ইণ্ডিয়া ট্রেড ইউনিয়ন কংগ্রেসে দেশবন্ধু সভাপতির অভিভাষণে তারস্বরে বলেছিলেন, স্বরাজ আমরা সকলের জন্যে চাই, একটা বিশেষ শ্রেণীর জন্যে নয়। টাটার লেবার অ্যাসোসিয়েশনের সভাপতিও ছিলেন তিনি কিছুদিন, কিন্তু তার উক্তিকে কাজে পরিণত করতে হলে জনসাধাণের মনে যে প্রেরণা জাগানো উচিত ছিল, তাদের আত্মচেতনাকে উদ্বুদ্ধ করবার যে ব্যপক আয়োজনের প্রয়োজন ছিল, সেসব কিছুই করতে দেখলাম না তাঁকে। ভোট-সংগ্রহ করে স্বরাজ্য-পার্টি গড়ে কাউন্সিলের সৌধমঞ্চে তিনি সেই জাতীয় উন্মদনা সৃষ্টি করতে মত্ত হলেন, যা দানীবাবু শিশিরবাবু বহুবার করেছেন রঙ্গমঞ্চে এবং যা আমরা প্রতিদিন উপভোগ করি খেলার বা ঘোড়-দৌড়ের মাঠে। কাগজে কাগজে তাঁর জয়জয়কার হতে লাগল, কিন্তু যে জনসাধারণের জন্যে তিনি স্বরাজ অর্জন করবেন প্রতিশ্রুতি দিয়েছিলেন, তারা যে তিমিরে সে তিমিরেই থেকে গেল। তাঁর শিষ্য সুভাষবাবুরও অনুরূপ ব্যবহার দেখলাম। ইনি যদিও অনেক শ্রমিক সঙ্ঘের সঙ্গে যুক্ত ছিলেন, কিন্তু দেশের ধনিকরা এঁকে শ্রমিকসঙ্ঘের সঙ্গে যুক্ত ছিলেন, কিন্তু দেশের ধনিকরা এঁকে শ্রমিকদের বিরুদ্ধেও অস্ত্রের মত ব্যবহার করেছে অনেকবার। এঁরা বড় বক্তা, বিরাট বিদ্বান, অসাধারণ মেধাবী, রাজনৈতিক দাবাখেলায় সুদক্ষ, কিন্তু দরিদ্র জনসাধারণের কেউ নন এঁরা। আমার মনে হল ইংরেজদের তাড়িয়ে কংগ্রেস সত্যিই যদি স্বরাজ পান, তা হবে বড়লোকদের স্বরাজ, যেসব মূঢ় ম্লান মূক মুখে কবি ভাষা ফোটাতে চেয়েছিলেন, তারা মূঢ় ম্লান মূকই থেকে যাবে। আর একটা মজার ব্যাপার, এই সময় সকলে তখন বলতে লাগল, মহাত্মা গান্ধীই জনসাধারণের মধ্যে জাগরণ এনেছেন। ঠিক ভাষা হত 'মত্ততা এনেছেন' বললে। নিজেদের উন্নতি-অবনতি, সুখ-দুঃখ বিস্মৃত হয়ে মহাত্মাকে নিয়ে উন্মত্ত হয়ে উঠেছিল সবাই। অর্থাৎ যে কর্তা-ভজা মনোবৃত্তির জন্য ভারতের অধঃপতন, সেই অন্ধ-ভক্তির শিখরে দাঁড়িয়েই গান্ধীজী মহাত্মা হলেন এবং অশিক্ষিত লোকের মনে সেই সব আশা-ভরসা জাগিয়ে তুললেন (হয়তো অজ্ঞাতসারে এবং অনিচ্ছাসত্ত্বেও), যা সফল হওয়া কলিকালে অন্তত অসম্ভব। এ যুগে যন্ত্রসভ্যতাকে অস্বীকার করে রাম-রাজত্ব স্থাপনের প্রয়াস থেকে তিনি কিন্তু নিবৃত্ত হলেন না কিছুতেই। দুর্বল অশিক্ষিত লোকেদের সবল শিক্ষিত করে তোলবার চেষ্টা না করে তাদের শোনালেন অহিংসা-মন্ত্র, এবং বয়কট করতে বললেন শিক্ষা। শিক্ষা শব্দটার পূর্বে বিদেশী বিশেষণটা থাকাতে আধুনিক জ্ঞান-বিজ্ঞান বর্জন করাটাই স্বদেশ ভক্তির অঙ্গ হয়ে দাঁড়াল। মূর্খের মূর্খতাটাই হয়ে উঠল গর্বের বস্তু। শুনেছি নাকি স্বদেশের কাজে নামবার আগে গোখ্‌লের নির্দেশমত ভারতের দরিদ্র জনসাধারণের ঘনিষ্ঠ পরিচয় লাভ করেছিলেন তিনি। ঘনিষ্ঠ পরিচয় লাভ করেও তিনি যদি এই তাদের মুক্তি উপায় ঠিক করে থাকেন, তা হলে

আমার আর বলবার কিছু নেই। আমি আর একটা কথাও ভেবে পাই না। দরিদ্র জনসাধারণের ঘনিষ্ঠ পরিচয় পেলে বড়লোক মিল-ওনারদের সঙ্গে কি করে বন্ধুত্ব রাখা সম্ভব ? মোট কথা, মহাত্মাজীর আন্দোলনে আমি আশ্বাস পেলাম না। যাঁরা হিংস্র পথ অবলম্বন করে লাট-বড়লাট মারছিলেন, তাঁদের কার্যকলাপও আমার প্রাণ স্পর্শ করল না যেন। কতকগুলো সাহেব মেরে লাভ কি ? ফলে নিরাপরাধ বহু লোক নির্যাতিত হবে শুধু। তা ছাড়া, দেশ বলতে সত্যি সত্যি যা বোঝায়, সেই অশিক্ষিত অসহায় নগ্ন রুগ্ন ক্ষুধার্ত জন-মজুর-চাষীব দল, তাদের কি কোনও উপকার হবে দু-চারজন সাহেব মেরে ? আমার তো তা মনে হয় না। তারা সবল হোক, শিক্ষিত হোক, জাগুক—এই আমি চাই।

সুতরাং এদের জাগরণের জন্যেই শেষে আত্মনিয়োগ করলাম আমি পুরোপুরি। আমার কাজ হল তাদের শিক্ষিত করবার চেষ্টা করা, অন্যান্য দেশের শ্রমিকরা কেমনভাবে উন্নতির পথে এগিয়ে চলেছে সে খবর তাদের এনে দেওয়া, তাদের স্বাস্থ্যোন্নতি এবং স্বার্থরক্ষা করা। চরকা বা পতাকা ঘাড়ে করে অহিংস শোভাযাত্রার শোভা-বর্ধন করলে অথবা দু-একটা সাহেব খুন করলে আমার স্বদেশ-সেবার বাজার-দর বেড়ে যেতে পারত কিন্তু যাদের ম্লান মুখে শত শতাব্দীর করুণ কাহিনী লেখা রয়েছে তাদের মুখ চেয়ে ওসব পথে যেতে আমার প্রবৃত্তি হল না।

কাজে নেবে কিন্তু দেখলাম, দরিদ্র-নারায়ণের সেবা করা বড় সহজ কাজ নয়। আমার ভদ্র চেহারা আর ভদ্র পোশাকই প্রথম বাধা হল। প্রথমে আমার কথা কেউ বিশ্বাসই করতে চাইল না। 'নাইট স্কুল' করলাম, নিজে পড়াবার জন্য রোজ যেতাম, ছাত্রই জুটত না। তা ছাড়া অধিকাংশ লোকই নিরক্ষর এবং বয়স্ক, অ-আ থেকে শুরু করে তাদের শিক্ষিত করে তোলা সহজও ছিল না আমার পক্ষে। বক্তৃতা করতাম, আমার বক্তৃতার ভদ্র ভাষা কেউ বুঝত না। বক্তৃতা দেবার জন্যে শেষে তাদের মধ্যে থেকেই চালাক-চতুর একজন লোককে বেছে নিয়ে বাহাল করলাম মাসিক ত্রিশ টাকা মাইনে দিয়ে। একটা ম্যাজিক-লণ্ঠন এবং স্লাইডও কিনলাম কিছু। অল্পবয়স্কদের অক্ষর-পরিচয় করাবার জন্যেও একজনকে নিযুক্ত করলাম। নিজে রাত জেগে জেগে দেশী-বিদেশী খবরের কাগজ থেকে নানা খবর অনুবাদ করতাম। সেগুলো ছাপাতাম একটা সাইক্লোস্টাইলে। একটা সাইক্লোস্টাইলও কিনেছিলাম সেজন্যে। তোমার মনে আছে কি, একবার একটা নিমন্ত্রণে যাবার সময় শাল আংটি ঘড়ি পরে যাইনি বলে, তোমরা রাগ করেছিলে ? তখন বলিনি, এখন কিন্তু বলতে বাধা নেই, শাল আংটি ঘড়ি আমার ছিল না, সবই বিক্রি করে দিয়েছিলাম এই কাজের জন্যে। দাদু মাসে মাসে আমকে যে পকেট-মনি দিতেন, কলেজের বই কেনবার জন্যে যে টাকা পেতাম, সবই এর জন্যে খরচ করেছি। লাইব্রেরিতে বসে আর ক্লাসের নোট টুকে পরীক্ষার পড়া করতাম, একটাও বই কিনিনি। নিজের বাহাদুরি করবার জন্যে তোমাকে এসব লিখছি না, যা যা করেছি তাই অকপটে বর্ণনা করছি কেবল। যাদের আমরা বহু যুগ ধরে শোষণ করেছি, তাদের জন্যে এই সব সামান্য ত্যাগ খুব যে একটা বড় কিছু তাও আমার মনে হয় না। যাই হোক, এত করেও কিন্তু মন পাই নি ওদের; যে চালাক-চতুর ছোকরাকে বক্তৃতা দেবার জন্যে বাহাল করেছিলাম, সে আমার সামনে যদিও কমিউনিজমের বক্তৃতা দিত, আড়ালে কিন্তু আমারই নামে লাগাত মনিবদের কাছে গিয়ে। শুধু মনিবদের কাছেই নয়, নিজেদের মধ্যেও গোপনে প্রচার করত যে, আমার মত ধনীর দুলাল ধাওড়ায় যাতায়াত করছে, অন্য কোন উদ্দেশ্য নয়, মেয়েমানুষের খোঁজে। তার দোষ ছিল না বিশেষ। ইতিপূর্বে দু-একজন ধনীর দুলাল তাদের উপকার করবার ছুতোয়

এসে সত্যিই নারী-ব্যাপারে লিপ্ত হয়েছিলেন। আমার নিঃস্বার্থ পরোপকারের মর্ম তারা বোঝেনি বলে প্রথমটা আমি মর্মাহত হয়েছিলাম; কিন্তু পরে ভেবে দেখেছি, নিঃস্বার্থ পরোপকারের মর্ম খুব কম লোকেই বোঝে। অধিকাংশ লোকই নিজেরা স্বার্থপর মতলববাজ বলে প্রত্যেক লোকের প্রত্যেক কাজের পেছনেই মতলব অনুসন্ধান করে, না পেলেও মনে ভাবে, নিশ্চয়ই আছে কিছু একটা। রঘ্‌ঘুকে এজন্যে অপরাধী করি না আমি। সে মনিবদের কাছে আমার নামে লাগাত, সেখানে থেকেও টাকা পেত বলে। যে টাকার লোভ বড় বড় শিক্ষিত ব্যক্তিরা সামলাতে পারেন না—যার লোভে পড়ে বিশ্ববিদ্যালয়ের বড় বড় ডিগ্রীধারীরাও মিথ্যে সার্টিফিকেট লিখছেন, মিথ্যে রায় দিচ্ছেন, মিথ্যে মকদ্দমা করছেন, বস্তুত না করছেন হেন অপরাধই নেই—তার লোভে পড়ে রঘ্‌ঘুও যদি এ কাজ করে থাকে, খুব বেশি দোষ কি দেওয়া যায় তাকে? অস্বাস্থ্যকর আবহাওয়ায় অসুখের এপিডেমিক যেমন স্বাভাবিক, ক্যাপিটালিজ্‌মের আওতায় অর্থগৃধ্নুতাও তেমনই একটা স্বাভাবিক জিনিস। কারণ নিছক পরিশ্রম বা যোগ্যতার পরিবর্তে এ সমাজে সসম্মানে সৎপথে থেকে সুখে জীবনযাপন করা যায় না, অথচ কিছুমাত্র পরিশ্রম না করে অযোগ্যতম ব্যক্তিও রাজার হালে থাকতে পারে টাকা থাকলে। তাই সবাই টাকা সংগ্রহ করতে ব্যস্ত হয়। রঘ্‌ঘুও হয়েছিল। পরে এসব কথা ভেবে আমি সান্ত্বনা পেয়েছি। তখন কিন্তু দুঃখ হয়েছিল খুবই, বিশেষ করে যেদিন আমার ম্যাজিক-লণ্ঠনটা চুরি গেল! এত কষ্ট হয়েছিল যে, পুলিসে খবর পর্যন্ত দিয়েছিলাম। পুলিস অবশ্য এ নিয়ে বিশেষ মাথা ঘামায়নি, তারা তখন মদের দোকানে পিকেটিং বন্ধ করতে ব্যস্ত ছিল। আর একটা জিনিস আবিষ্কার করেও দুঃখ পেয়েছিলাম। দিস্তা দিস্তা কাগজ কিনে যেসব জিনিস আমি সাইক্লোস্টাইল করতাম, তা সবাই আগ্রহ করে নিত। এক দিন আবিষ্কার করলাম, তা তারা নেয় পড়বার জন্যে নয়, জিনিসপত্র মুড়ে নিয়ে যাবার জন্যে। তাদের স্বাস্থ্যোন্নতি করবার চেষ্টাও আমার সফল হয়নি। যেখানে সেখানে থুতু ফেলা অন্যায়, ঘরের আশপাশে জল জমতে দেওয়া উচিত নয়, ঘরদোর বিছানাপত্র অঙ্গ-প্রত্যঙ্গ পরিষ্কার না রাখলে নানা রকম অসুখ হয়, মশা-মাছি-ছারপোকা থেকে আত্মরক্ষা মানে যে নানাবিধ রোগ থেকেই আত্মরক্ষা, ঘরের কপাট-জানালা যতদূর সম্ভব খুলে রাখাই উচিত— আমার এই সব বক্তৃতা শুনে তারা হাসত। দু-একজন মাঝে মাঝে আমার প্রতি দয়া-পরবশ হয়ে স্বাস্থ্যরক্ষার নিয়ম পালন করবার চেষ্টা করত, কিন্তু তা দু-একদিন। একটি পথ দিয়ে গিয়ে কেবল তাদের হৃদয় স্পর্শ করতে পেরেছিলাম। যখন তাদের বোঝাতে পারলাম যে, দিন-রাত পরিশ্রম করে তারাই মিল চালাচ্ছে, অথচ মোটা মুনাফাটা যাচ্ছে কতকগুলো অকর্মণ্য লোকের পকেটে, তখন যেন তাদের একটু সাড়া পেলাম। ধর্মঘট করে তাদের দাবি জাহির করতে পারলে ওই সব মেকী মালিকেরা যে সব দাবি মেটাতে বাধ্য হবে, এ কথা শুনে বেশ উৎসাহিত হয়ে উঠল তারা। ক্যাপিটালিস্ট্ সমাজে ওই একটি মাত্র জিনিস আছে, যা লোকের প্রাণে সত্যিকারের উৎসাহ জাগাতে পারে—বক্তৃতা নয়, আদর্শ নয়, মহত্ব নয়—টাকা। আয় বাড়াবার লোভ দেখাতেই ওদের ঘুম ভাঙল যেন। আমাদের পাড়ার 'মিলে' কুলী-স্ট্রাইক আমিই যে করেছিলাম, তা বোধহয় জান। কিন্তু তার জন্যে কি বেগ যে আমায় পেতে হয়েছে, তা বোধ হয় জান না। আমার কথায় তারা তো স্ট্রাইক করলে, কিন্তু আড়াই শো বুভুক্ষু পরিবারের দিন চলা ভার হয়ে উঠল, যখন মুদীরা ধার দেওয়া বন্ধ করে দিলে। এটা যে সম্ভব, তা আমি কল্পনা করিনি। মুদীরা যে কর্তৃপক্ষদের সঙ্গে যোগ দেবে, এ কথা স্বপ্নেরও অগোচর ছিল, তাদের আমি স্বদলভুক্ত মনে করেছিলাম।

কর্তৃপক্ষ নাকি অগ্রিম টাকা দিয়ে তাদের সব জিনিস কিনে নিয়েছিলেন। সাত দিন কাটতে না কাটতে অবস্থা শোচনীয় হয়ে উঠল। তারা দলে দলে এসে আমাকে বলতে বাধ্য হল, অবিলম্বে খাওয়ার বন্দোবস্ত না করলে কাজে যোগ দেওয়া ছাড়া গত্যন্তর নেই তাদের। আমার রোখ চড়ে গিয়েছিল। বললাম, তোমাদের খাওয়ার ব্যবস্থা আমিই করব, তোমরা এক মাস অন্তত কাজে যোগ দিও না বলে তো বসলাম, কিন্তু পরে হিসেবে দেখলাম আড়াই শো পরিবারে খাওয়ার ব্যবস্থা করা মানে দৈনিক আড়াই শো টাকার ব্যবস্থা করা অন্তত। আমার নিজের হাতে তখন কিছু নেই। মেডেলগুলো পর্যন্ত বিক্রি করে দিয়েছি। এক মাস যদি স্ট্রাইক চলে, প্রায় আট হাজার টাকার দরকার। ধার করবার জন্যে বেরুলাম। বড়লোক বন্ধু যারা ছিল, সব হিতৈষী হয়ে উঠল একযোগে। কেউ আমায় পাগল ভেবে চিন্তিত হল কেউ সহানুভূতি প্রকাশ করলে, কেউ রাগ করলে, কেউ হাসলে—টাকা কেউ দিলে না। কাবুলীরা বিনা বন্ধকে অত টাকা দিতে রাজী হল না। আমার তখন বন্ধক দেওয়ার মত কিছু নেই। বাবা-মাকে এ কথা বলতেই সাহস হল না আমার। সাহস হলেও সফল হতাম কি না সন্দেহ। কারণ বাবা নিজেই তখন চর্তুদিকে ছুটে বেড়াচ্ছিলেন টাকা ধার করবার জন্যে। মাকে ধরে পড়লে তাঁর গয়নাগুলো দিতেন হয়তো, কিন্তু কেঁদে কেটে এমন একটা অনর্থ করতেন যে, মুশকিলে পড়ে যেতাম আমি। এই ভয়ে পারতপক্ষে বাড়িতে এসব আলোচনাই আমি করতাম না কারও সঙ্গে। মরিয়া হয়ে শেষে অসমসাহসিক কাজ করে ফেললাম একটা। দমদমে গিয়ে দাদুকে সব কথা খুলে বললাম। তাঁর সঙ্গে এ বিষয়ে যে আলাপ হয়েছিল, তার প্রত্যেক কথাটি স্পষ্ট মনে আছে আমার এখনও।

সব শোনবার পর তিনি বললেন, মিলের কুলীদের জন্যে তোমার হঠাৎ এত দুঃখ হল কেন?

বড়লোক মিল-ওনার ওদের ঠকাচ্ছে বলে।

ঠকাচ্ছে? যে মাইনে দেবে বলেছিল, তা দিচ্ছে না?

যা দিচ্ছে, সেটা অত্যন্ত কম।

অত কমে ওরা রাজী হল কেন?

রাজী না হয়ে উপায় কি? স্বেচ্ছায় ওর বেশি কেউ দেবে না।

দেবে কেন, ওই হল ওদের বাজার-দর। কুলী আবার কত মাইনে পাবে?

বুঝলাম, দাদুর সঙ্গে তর্ক করা বৃথা। যে লোকের সা-রে-গা-মা-সম্বন্ধে ধারণা নেই, তাকে বেহাগ-ভৈরবীর তফাত বোঝাতে যাওয়া পণ্ডশ্রম।

চুপ করে রইলাম। দাদুই কথা কইলেন আবার।

কুলীকে তুমি বাবু বানাতে চাও নাকি?

কুলীকে আমরা কুলী করে রেখেছি বলেই সে কুলী। বাবু হতে তার বাধা কি? সেও তো মানুষ।

ও, বটে।

কিছুক্ষণ পরে বললেন, অতএব এই মহৎ কর্ম করবার জন্যে তুমি এনতার টাকা খরচ করতে প্রস্তুত হয়েছ।

হঠাৎ আমার মুখ দিয়ে বেরিয়ে পড়ল, আমার সর্বস্ব, এমনকি আমার অঙ্গ-প্রত্যঙ্গও কেটে দিতে আমি প্রস্তুত আছি ওদের বাঁচানোর জন্যে।

কিন্তু সেটা ধীরে-সুস্থে করলে ক্ষতি কি? এক্ষুনি আট হাজার টাকাই খরচ করতে হবে?

এক্ষুনি আট হাজার টাকা না পেলে আমার মান থাকবে না; আমার কথায় আড়াই শো লোক স্ট্রাইক করে অনাহারে আছে—আমি কথা দিয়েছি, তাদের খাওয়ার ব্যবস্থা করব।

কথা দিয়েছ?

হ্যাঁ।

তা হলে এ নিয়ে আলোচনা করা বৃথা। ভদ্দরলোকের কথার দাম আট হাজার টাকার চেয়ে নিশ্চয় বেশি। নিয়ে যাও। কিন্তু তোমার হিসেবে এটা লেখা থাকবে, মনে থাকে যেন। আর তোমার ওই প্রোলিটারিয়েদের এত লম্ফঝম্প যে একজন ক্যাপিটালিস্টের ফুলিশ উদারতায়, সে কথাও তারা ভুলে যাবে না আশা করি।

দাদু সেদিন টাকাটা না দিলে যে কি করতাম, জানি না। তারপর থেকেই আমাকে হৃদয়ঙ্গম করতে হল যে, আয় বাড়াবার প্রলোভন না দেখালে শ্রমিক-কিষাণ কারও সাড়া পাওয়া যাবে না এবং বার বার আমি একা তার তাল সামলাতে পারব না। সুতরাং পার্টিতে যোগ দিতে হল। প্রথম প্রথম অবশ্য কিছুদিন আমরা একটা ঘরে বসে আড্ডা দেওয়া ছাড়া আর বিশেষ কিছু করিনি, কারণ কাজ করবার মত যথেষ্ট অর্থ আমাদের হাতে ছিল না তখন। শুধু বক্তৃতা করে শ্রমিক বা কৃষকের মন গলানো যায় না, তারা হাতে হাতে ফল দেখতে চায়। তবু কিন্তু আমাদেরই চেষ্টায় এই সময় খড়গপুর রেলওয়ে স্ট্রাইকটা হয়েছিল, যদিও সেটা বিশেষ কিছু নয়। আর এই সময়টা মাঝে মাঝে প্রায়ই জামসেদপুর যেতাম সেখানকার শ্রমিকদের সঙ্ঘবদ্ধ করবার জন্যে। ছোটকাকা সেই সময় জেল থেকে ফিরে এলেন। তাঁকে নিয়ে দিনকতক হৈ-চৈ করলাম। কংগ্রেসের প্রতি শ্রদ্ধাবশত নয়, তিনি ছোটকাকা বলে। দেশের জন্যে তাঁর ত্যাগটাকে তো অস্বীকার করা যায় না। তা ছাড়া কাকীমা চলে যাওয়াতে ব্যাপারটা সত্যিই নিদারুণ হয়ে উঠেছিল তাঁর পক্ষে। তাই তাঁকে ঘিরে একটা উৎসব-কোলাহল সৃষ্টি করবার প্রয়াস পেয়েছিলাম। কিন্তু সেসব যে তাঁর চিত্ত স্পর্শ করতে পারেনি, তা তাঁর মুখ দেখেই বোঝা যেত। এ ছাড়া আর কোনও দিক দিয়ে কংগ্রেসের ব্যাপারে উৎসাহ প্রকাশ করেছিলাম বলে মনে পড়ে না। এমন কি, সাইমন-কমিশন-বয়কট হুজুগে মাতবারও প্রেরণা পাইনি আমি, যদিও আমাদের দলের জনকয়েক খুব মেতেছিল এ নিয়ে। লর্ড বার্কেন্‌হেডকে মুখের মতন জবাব দেবার জন্যেও দিল্লীতে যখন অল পার্টিজ কন্‌ফারেন্স চলছিল এবং কন্‌স্টিটিউশনে শতকরা কতজন হিন্দু, কতজন মুসলমান, কতজন শিখ থাকবে.....এ নিয়ে যখন নেতারা মাথা ঘামাতে লাগলেন এবং অবশেষে মতিলাল নেহেরুকে মহাত্মা গান্ধী যখন ভার দিলেন রিপোর্ট তৈরি করবার, তখনও তাতে উল্লসিত হবার কোন হেতু ছিল না আমার দিক দিয়ে। আমার মনে হয়েছিল, সাইমন কমিশন এবং নেহেরু কমিশন একই জিনিসের এপিঠ-ওপিঠ, দেশের নাইন্টিএইট পার্‌সেন্টদের জন্যে যে সাম্য আমার কাম্য, তার আভাসমাত্র সাইমন বা নেহেরু কেউ দেবেন না। সুতরাং ওসব নিয়ে মোটেই মাথা ঘামাইনি।

কিছুদিন পরে সহসা কিন্তু উদ্দীপ্ত হয়ে উঠলাম বারদোলির খবর পেয়ে। গভর্মেন্ট খাজনা বাড়িয়েছেন বলে সেখানকার চাষীরা খাজনা দিতে অস্বীকার করেছে। বল্লভভাই প্যাটেল তার নেতৃত্ব করেছেন। আমি আর কলকাতায় থাকতে পারলাম না। চলে গেলাম বারদোলিতে। সেখানে গিয়ে যা দেখলাম, তা অপূর্ব। বারদোলির কৃষকদের বীরত্ব ভারতের ইতিহাসে স্বর্ণাক্ষরে লেখা হতে দেখলাম আমার চোখের সামনে। আবালবৃদ্ধবনিতার যে শৌর্য, যে আত্মত্যাগ সেদিন প্রত্যক্ষ করেছিলাম, তা সত্যি সত্যিই যদি সারা ভারতের শ্রমিক এবং কৃষকদের মধ্যে ব্যাপ্ত হতে পারত, তা হলে ভাবনা ছিল না।

বারদোলিতে হয়েছিল বল্লভাই প্যাটেলের জন্যে। মহাত্মাজী তাঁকে যে 'সরদার' উপাধি দিয়েছিলেন সত্যিই সর্বতোভাবে তাঁর উপযুক্ত তিনি। যদি আর কিছু না করে তাঁর এই সঙ্ঘবদ্ধ করবার শক্তিকে জনসাধারণের কাজে লাগাতেন, মস্ত বড় কাজ হত একটা। এই শক্তিমান পুরুষ তা হলে খুব বড় একজন কমিউনিস্ট নেতা হতে পারতেন। কিন্তু জনসাধারণকে সঙ্ঘবদ্ধ করে, শক্তিমান করে তোলবার আগ্রহ এঁদের ততটা নেই, যতটা আছে ইংরেজকে জব্দ করবার আগ্রহ, এবং সেই উদ্দেশ্যেই এঁরা সঙ্ঘবদ্ধ অন্ধ জনতাকে মাঝে মাঝে অস্ত্র-স্বরূপ ব্যবহার করেছেন। অন্ধ জনতা মাথা তুলতে পারেনি। সরদারজীর স্থান নেবার মত দ্বিতীয় লোক সেখানে দেখা যায়নি। ইংরেজকে জব্দ আমরাও করতে চাই, কিন্তু তার চেয়েও আমরা বেশি করে চাই জনসাধারণকে নিজের শক্তির সম্বন্ধে সচেতন করে তুলতে। তা যদি করতে পারি, ইংরেজ আপনিই জব্দ হয়ে যাবে। একজন গান্ধী, একজন বল্লভভাই, একজন সুভাষ, একজন নেহেরু নিয়েই সন্তুষ্ট থাকতে চাই না আমরা। আমরা ঘরে ঘরে গান্ধী-বল্লভভাই-সুভাষ-নেহেরুকে পেতে চাই এবং তা পাওয়া সম্ভব হবে যদি আমরা প্রত্যেক ভারতবাসীকে সেই সুখ-স্বাচ্ছন্দ্য এবং শিক্ষা দিতে পারি, যা গান্ধী-বল্লভভাই-সুভাষ-নেহেরু বরাবর পেয়েছেন। বিদ্যাসাগর-ফ্যারাডে দীন-দরিদ্রের ঘরে জন্মেও বড়লোক হতে পেরেছিলেন—এ কথা উল্লেখ করে যাঁরা সাম্যবাদের সমালোচনা করেন, নির্মম দারিদ্রের পেষণে কত প্রতিভা যে অকালে নষ্ট হয়ে যায়, সে খবর তাঁরা রাখেন না। এই প্রসঙ্গে একটা গল্প মনে পড়ছে। জামালপুরের শ্রমিকদের অবস্থাটা কি রকম দেখতে গিয়ে অপরূপ জিনিস দেখেছিলাম একবার একটা। দেখলাম, ওয়র্কি্শপের জিনিসপত্র দিয়ে একটা বারো বছরের ছেলে ছোট্ট একটা এঞ্জিন বানিয়েছে। অল্প কয়লাতে বেশ খানিকক্ষণ চলে সেটা। সেই এঞ্জিনের সাহায্যে ছেলেটা নিজের ঘরে টানা-পাখা লাগিয়ে দিব্যি হাওয়া খায় রোজ। দেখে চমৎকৃত হয়ে গেলাম। বললাম, তুমি এটা পেটেন্ট কর, খরচ যা লাগে আমি দেব। এই কথা শুনে তার বাপ-মা ভয় পেয়ে গেল। ওয়র্কি্শপের জিনিসপত্র চুরি করে জিনিসটা তৈরি হয়েছিল, জানাজানি হয়ে গেলে তাদের চাকরি থাকবে না। পরে খবর পেয়েছি, সে ছেলে বিদ্যাসাগরও হয়নি, ফ্যারাডে ও হয়নি। হয়ে ছিল ওই ওয়ার্কশপেরই একটা নগণ্য মজুর। ওভার-টাইম খেটে, না খেতে পেয়ে যক্ষ্মা হয়ে মরেছিল, শেষ কালে। সোভিয়েট দেশে তার এ পরিণতি হত না বোধ হয়। নিদারুণ দারিদ্র্যের সঙ্গে যুদ্ধ করে মরে যাওয়াই স্বাভাবিক, বেঁচে থাকাটা আকস্মিক, বড় হওয়া সুদূরপরাহত। তা ছাড়া দারিদ্র্যের সঙ্গে নিরন্তর যুদ্ধ না করতে হলে বিদ্যাসাগর-ফ্যারাডে যে আরও বড় হতেন না, তাই বা কে বললে, তাঁদের?

বারদোলি থেকে কলকাতায় ফিরে এলাম। এসে পড়লাম অল-বেঙ্গল স্টুডেন্ট্স কন্ফারেন্সের হিড়িকে। পণ্ডিত জওহরলাল সভাপতি। তুমি সেই সময়টা তেতলার ঘরে খিল দিয়ে ছবি-আঁকায় মগ্ন থাকতে বলে বোধ হয় টের পাওনি যে, তখন ছাত্রমহলে কি উত্তেজনাটা হয়েছিল। জওহরলালের বক্তৃতায় কমিউনিজ্মের অনেক খোরাক ছিল। সত্যি কথা বলতে কি, জওহরলালই কমিউনিজ্মের সুরটা ভালভাবে তুলেছিলেন আমাদের মনে। তখন খুব ভাল লেগেছিল, পরে কিন্তু পণ্ডিতজীর ব্যবহারে অবাক হয়ে গিয়েছিলাম। এখন বুঝেছি, কমিউনিজ্ম তাঁর প্রাণের জিনিস নয়, মুখের কথা মাত্র। তিনি তাঁর শিক্ষা এবং চিন্তার মারফৎ—অর্থাৎ অ্যাকাডেমিক্যাল—কমিউনিজ্মের যে অনিবার্যতা

অনুভব করছিলেন, তাই ওজস্বিনী ভাষায় বলে বেড়িয়েছেন সভায় সভায়, কিন্তু আসলে অর্থাৎ মনেপ্রাণে তিনি একজন অ্যারিস্টক্র্যাট, ঐশ্বর্যের কোলে লালিত-পালিত মতিলাল নেহেরু একমাত্র পুত্র, নিজের অজ্ঞাতসারেই তাঁর মন যে ছাঁচে ঢালা তা আমীরী ছাঁচ। তাকেই হেড এবং হার্টের সঙ্গে তাঁর এত বিরোধ এবং তাই তাঁর কমিউনিজ্‌মের এত বক্তৃতা সত্ত্বেও শেষ পর্যন্ত বাপুজীর কাছে তাঁকে হার মানতে হয়েছে। সুভাষবাবুর সঙ্গে যদিও আমার মতের পুরোপুরি মিল নেই, কিন্তু এ বিষয়ে তাঁকে বাহাদুরি দিই আমি। মহাত্মাজীর বিরুদ্ধে তাঁর বিদ্রোহের ধ্বজাটা তিনি উঁচু করেই রাখতে পেরেছেন। আমার নিজেরই অতীত মাঝে মাঝে ভীত করে তোলে আমাকে। যে ক্যাপিটালিজ্‌মের বীজ আমার রক্তধারায় সুপ্ত আছে, তা একদিন জেগে উঠে আমার এতদিনকার গড়া আর্দশের অট্টালিকায় ফাটল ধরিয়ে দেবে না কি, কে জানে! সান্ত্বনা পাই টল্‌স্টয় এবং আরও অনেক বড়লোকের কথা ভেবে, যাঁরা টাকার দিক দিয়ে আমাদের চেয়ে অনেক বেশি বড় ছিলেন, তবু কিন্তু যাঁরা মানবজাতির কল্যাণের জন্যে চিত্তকে উন্মুখ রেখে অশেষ কৃচ্ছ্র সাধন করতে পশ্চাৎপদ হননি।

স্টুডেন্ট্‌স কন্‌ফারেন্স শেষ হবার পর আর একটা বড় রকম কাজ নিয়ে পড়লাম আমরা। এটা প্রত্যাশাই করছিলাম। জামসেদপুর স্ট্রাইক। এর ইন্ধন আগে থেকেই যুগিয়ে রেখেছিলাম আমরা. গর্কির 'মাদার' যদি পড়ে থাক, তা হলে আমাদের কর্মপদ্ধতির ধারা অনেকটা বুঝতে পারবে। ঠিক অমনই করে লুকিয়ে প্যাম্‌ফ্লেট বিলি করে আসতাম, ওই রকম লুকিয়ে মীটিং করতে হত। গালাগালি তো বটেই, মারও খেতে হয়েছে একবার। এই সময়েই ভাল করে পুলিসের নজরে পড়ি। আমাদের চেষ্টা কিন্তু সার্থক হয়েছিল। এক কথায় ১৮০০০ শ্রমিক ধর্মঘট করে বসল। কিন্তু তার পরই মুশকিল হল—চিরন্তন মুশকিল। ধর্মঘট ভাঙবার জন্যে কর্তৃপক্ষের প্রাণপণ চেষ্টা তো ছিলই, দেশের অনেক নেতাও চেষ্টা করতে লাগলেন যাতে এটা না টেকে। টাটা স্বদেশী প্রতিষ্ঠান, তাকে ভাঙবার চেষ্টা তো স্বদেশদ্রোহিতার সামিল, এই হল অনেকের ধুয়ো। নিজেদের এবং নিজেদের দলের নানা স্বার্থে জড়িত বিজড়িত হয়ে তথাকথিত নেতারা কখন যে কোন্ কথা বলেন, তার গোপন ইতিহাস বিবৃত করবার এ স্থান নয়। যদি কোনদিন দেখা হয়, বলব। সে বড় কৌতুকজনক ইতিহাস। আর এই খবরের কাগজের কর্তৃপক্ষেরা! এরা কার কাছ থেকে কত ঘুষ খেয়ে কি যে কখন লিখে বসবে তার ঠিক নেই। বিজ্ঞাপন পাওয়ার লোভেই এরা জনসাধারণের সর্বনাশ করতে পারে। তা ছাড়া ব্ল্যাকশিপ সব দেশেই থাকে, এদের দলেও ছিল, এবং সবচেয়ে মুশকিল হচ্ছিল, তাদের চিনতে দেরি হচ্ছিল বলে। এরাই শ্রমিকদের অধীর করে তুলছিল নানারকম গুজব আর ভেংচি আর ভাংচি দিয়ে গোপনে গোপনে। শেষটা এমন হল, সব ভেঙে পড়ে বুঝি! সুভাষবাবু এলেন মিটমাট করতে। মিটমাট হল, শ্রমিকদের দিক দিয়ে মোটামুটি ভালই হল, অন্ততপক্ষে মন্দের ভাল বলতে হবে। কিন্তু তাও ভেস্তে গেল নিজেদের মধ্যে ঝগড়া করতে গিয়ে আবার। এই সময় একটা জিনিস লক্ষ্য করে হতাশ হয়েছিলাম। পরে বম্বে টেক্সটাইল স্ট্রাইকেও এ জিনিসটা লক্ষ্য করেছি। নিজেদের ব্যক্তিগত ক্ষুদ্র স্বার্থের জন্যে বৃহত্তর স্বার্থকে বলি দিতে অনেকে ইতস্তত করে না। শ্রমিকদের যতক্ষণ পর্যন্ত সৈনিকের মত শিক্ষা না হবে, ততক্ষণ পর্যন্ত তাদের মুক্তি নেই। একতাই প্রত্যেক আন্দোলনের শক্তি। প্রত্যেকের ব্যক্তিগত স্বার্থের কুঠার যদি তার মূলে আঘাত করে, তা হলে কতক্ষণ টিকবে? কিন্তু এর উপায় কি? যুক্তি দিয়ে অশিক্ষিত শ্রমিককে বোঝানো যাবে না, লাঠির গুঁতো কিংবা টাকার গুঁতো ছাড়া অন্য কিছুই তাদের ফেরাতে পারে না। কিন্তু ওই দুই বস্তুই বিপক্ষের হাতে। সুতরাং সে হিসেবে আমরা নিরুপায়। বম্বে

টেক্সটাইল স্ট্রাইকে এই সত্যটা আরও মর্মান্তিকভাবে উপলব্ধি করলাম। মিলওয়ালাদের সঙ্গে গভর্মেণ্টও যোগ দিলেন এবং স্ট্রাইক ভাঙবার জন্যে গুণ্ডা পর্যন্ত আমদানি করলেন বাইরে থেকে। প্রায় সঙ্গে সঙ্গেই লিলুয়াতে স্ট্রাইক হল, জামসেদপুরের টিন্‌প্লেট কম্পানিতে হল, বজবজে হল, কলকাতার জুটমিলগুলোতে হল। কিন্তু শেষ পর্যন্ত হল না কিছুই। থেমে গেল সব। কারণ শ্রমিকরা এখনও এদেশে সম্পূর্ণভাবে আত্ম-সচেতন হয়নি। এখনও ভদ্রলোকের বেকার ছেলেরাই আলতো আলতো ভাবে কমিউনিজ্‌ম করছে—লাইফ ইন্সিওরেন্সের এজেন্সি, বইয়ের দোকান, মাসিক-পত্রের সম্পাদকী অথবা হোমিওপ্যাথিক প্র্যাক্‌টিস করতে করতে, এবং তারাও সবাই খাঁটি লোক নয় বলে শ্রমিকদেরও খাঁটি করে তুলতে পারছে না।

বম্বে থেকে ফেরবার পথেই আমি ধরা পড়লাম। জেলে বসে এখন কমিউনিজ্‌ম নয়, ভাষাতত্ত্ব চর্চা করছি। জেলে বসে খবরের কাগজের মারফৎ কিছু কিছু খবর অবশ্য পাই এখনও। মনে হয়, না পেলেই ভাল হত। কারণ যা পাই, তা আশ্বাসজনক নয়। কমিউনিজ্‌ম এখন নাকি কংগ্রেসের অঙ্গীভূত হয়েছে, অর্থাৎ সেইদলের অঙ্গীভূত হয়েছে যাদের মূলধন ন্যাশনালিজ্‌ম—কমিউনিজ্‌ম নয়। সাইমন কমিশনের উল্টো পিঠ হুইট্‌লে কমিশনে ইণ্ডিয়ান ট্রেড ইউনিয়নের এন. এম. যোশী আর চমনলাল গভর্মেণ্টি কর্তৃক নির্বাচিত হয়ে ট্রেড ইউনিয়ন কংগ্রেসে খুব হৈচৈ করলেন। 'ডাউন উইথ যোশী', 'ডাউন উইথ চমনলাল' পর্যন্ত হয়ে গেল। গভর্মেণ্টি এঁদের মত লোককেই চান, আমরা তাঁদের বিচারে বে-আইনী। গান্ধী-আরুইন প্যাক্টে মহাত্মাজীর বিচারেও আমরা অস্পৃশ্য। তিনি গোল-টেবিল-বৈঠকে যাবার আগে মুসলমানদের সঙ্গে আপস করতে গিয়ে জিন্নার ফোর্টিন পয়েণ্ট্‌স শুনলেন, কিন্তু আমাদের একটা পয়েণ্ট্ শোনা ও দরকার মনে হল না তাঁর। দেশের লোকের কাছেও হয় আমরা হেয় না হয় অজ্ঞাত। যাদের জন্যে আমরা এত দুঃখবরণ করেছি, সেই সব দরিদ্র কিষাণ-মজুরেরা আমাদের সম্বন্ধে কি ভাবে, মাঝে মাঝে জানতে ইচ্ছে হয়। হয়তো তারাও কিছু ভাবে না, ভাববার অবসরই নেই তাদের। নানাবিধ বোঝার ভারে তাদের পিঠের শিরদাঁড়া বেঁকে দুমড়ে যাচ্ছে রোজ, তারই যন্ত্রণায় তারা কাতর, আমরা কখন তাদের জন্যে কি একটুখানি করেছি, তা তাদের মনে থাকবার কথা নয়। তার জন্যে দুঃখ নেই, কারণ জনপ্রিয় হওয়া কোনকালেই আমাদের (অন্তত আমার) লক্ষ্য ছিল না। আমার লক্ষ্য আমার আদর্শ। সেই আদর্শ ভূলুণ্ঠিত হয়েছে—এ খবর যখন পাই, তখনই কেবল বড় কষ্ট হয়। যেদিন খবর পেলাম মানবেন্দ্র রায় কমিউনিস্ট্ ইনটার্‌ন্যাশনাল থেকে বিতাড়িত হয়েছেন, সেদিন রাত্রে ঘুম হয়নি আমার। সেই মানবেন্দ্র রায় ট্রেড ইউনিয়ন কংগ্রেস থেকে নানা কেলেঙ্কারির পর বেরিয়ে গিয়ে রেড ট্রেড ইউনিয়ন কংগ্রেস করলেন। গিরি আর শিবরাও গোল-টেবিল-বৈঠকে গেলেন। এই গিরিই আবার ফিরে এসে মাদ্রাজে গবেষণামূলক বক্তৃতাও করলেন, ভবিষ্যৎ ইণ্ডিয়ান কন্‌স্টিটিউশনে লেবারের স্থান কি হবে! দেশ জুড়ে কেবল গবেষণা, খোশামোদ এবং বক্তৃতা! কমিউনিস্ট্ নেতারাও কাজ করবেন না। অল-ইণ্ডিয়া ট্রেড ইউনিয়নের সভাপতি মিস্টার জে. এন. মিত্র এক উদাহরণও দিয়েছেন, রেলের কর্মীরা স্ট্রাইক করবার জন্যে উন্মুখ হয়ে আছে, কিন্তু যমুনাদাস মেটা, গিরি আর যোশীর জন্যে তা নাকি হয়নি। কাশ্মীরে যে হিন্দু-মুসলমান দাঙ্গাটা হয়ে গেল, যেটাকে ব্রিটিশভক্ত মুসলমানেরা কমিউনাল আখ্যা দিলেন, সেটার আসল কারণ যে অর্থ-

নৈতিক, এ কথা ভাল করে বুঝিয়ে বলবার মত কমিউনিস্ট্ নেতা পাওয়া গেল না। অন্তত খবরের কাগজে কোন আভাস পেলাম না তার। জওহরলালের 'হুইদার ইণ্ডিয়া' পড়ে এবং নরিম্যানের মহাত্মা গান্ধীর সমালোচনা শুনে কিছু তৃপ্তি পেয়েছিলাম, কিন্তু পর-মুহূর্তেই মনে হল, এরকম মুখের বাণী তো ক্রমাগত শুনে আসছি সুরেন বাড়ুজ্জের আমল থেকে। সত্যি সত্যি কিছু কাজ হচ্ছে কি?। কাগজে অবশ্য খবরের অভাব নেই। আনসারি আর বিধান রায়—এই দুই ডাক্তারে মিলে মৃতপ্রায় কংগ্রেসকে আবার চাঙ্গা করে তোলবার চেষ্টা করলেন। প্রেস্ক্রিপ্শন—কংগ্রেসকে আবার কাউন্সিলে ঢুকতে হবে। স্বয়ং মহাত্মাজী সে প্রস্তাব করলেন পাটনায়—মহাত্মাজী, যিনি সি. আর. দাশের স্বরাজ্য-পার্টির বিরোধিতা করেছিলেন! মহাত্মাজীর এবার নতুন শত্রু জুটেছে—কংগ্রেস সোশ্যালিস্ট্ পার্টি। কমিউনিজ্মের লেবেল কপালে লাগিয়ে এঁরাও ভোট ক্যান্ভাস করে বেড়ালেন এবং কাউন্সিলের অর্ধেক আসন দখল করে বসলেন। কিছুদিন পরেই এল হোয়াইট পেপার এবং সভায় সভায় কাগজে কাগজে তার বাচনিক প্রতিবাদ।...কানপুরে অল-ইণ্ডিয়া ট্রেড ইউনিয়ন কংগ্রেস স্ট্রাইক ঘোষণা করলেন—একটু আশান্বিত হলাম। কিন্তু যে স্ট্রাইক দেশব্যাপী হবে ভেবেছিলাম, তা শুরু হতে না হতেই থেমে গেল গভর্মেণ্টের লাঠির চোটে। লাঠি আরও অনেককালে থাকবে, কিন্তু নূতন কর্মী তো কই দেখা যাচ্ছে না আর! যে আদর্শকে লক্ষ্য করে আমরা একদিন অকূলে ঝাঁপিয়ে পড়েছিলাম, যার জন্যে কমিউনিস্ট্ নেতারা কোন বিপদকেই বিপদ বলে গণ্য করেননি, নবনীর চিঠি পেয়ে মনে হল, সে আদর্শ দেশের ছেলেদের মধ্যে আর নেই। তারা সিনিক হয়ে উঠেছে। কংগ্রেস টেরিরিজ্ম কমিউনিজ্ম কোন কিছুরই ওপর আর আস্থা নেই তাদের। মুখে স্বীকার না করলেও, এখনও সকলেরই আস্থা ব্রিটিশ গভর্মেণ্টের ওপরেই। তু করে যদি ডাকে, লক্ষ লক্ষ ছেলে ছুটে যাবে চাকরি করবার জন্যে, তা সে যে চাকরিই হোক। নবনী আই. সি. এস. হতে চায়। আই. সি. এস. হয়ে মায়ের দুঃখ ঘোচাবে—এই তার জীবনের আকাঙ্খা। তার চিঠি পেয়ে হতাশ হয়ে গেছি আমি। তার ওপর আমার অনেক আশা ছিল। তোমাকে আজ জেল থেকে বসে এই চিঠি লিখছি অনেক আশা নিয়ে। যে সাম্যেব বাণী আমাদের দেশে বুদ্ধ চৈতন্য প্রচার করে গেছেন, যে সাম্যের ঘোষণা আমাদের ভারতীয় সভ্যতার মর্মমূলে, যে সাম্য-দৃষ্টিতে আমরা প্রতি জীবে শিব প্রত্যক্ষ করি, সেই সাম্যবাদই একদিন মানুষের মুক্তি আনবে—এই বিশ্বাস নিয়ে অতিশয় অন্ধকার দুর্গম পথে আদর্শের মশাল জ্বেলে একদিন যাত্রা করেছিলাম। এসে পৌঁছেছি জেলে। ছাড়া পাবার আশা নেই। হয়তো জেলেই মরতে হবে. কিন্তু মরেও যে শান্তি পাব না মেজদা, যদি মরবার আগে শুনে না যাই যে, আমাদের অসমাপ্ত কাজ সমাপ্ত করবার ভার নিয়েছে কেউ। মেকী কমিউনিস্টে দেশ ছেয়ে গেছে। অন্তত একজন খাঁটি লোকও জেলের বাইরে কাজ করছে—এ খবরটুকু পেলেও আমার কারাবাস সার্থক হবে। এর জন্যে জন্মজন্মান্তর কারাবাস করতেও রাজী আছি।....কয়েকদিন পরেই দাদার ছেলের অন্নপ্রাশন হবার কথা। সে উৎসবে আমি থাকতে পারব না বলে দুঃখ হচ্ছে। কিন্তু আমার সব দুঃখের অবসান হবে, তুমি যদি রাজী হও। কথাটা একটু ভেবে দেখো। তুমি শক্তিমান লোক, ইচ্ছে করলে সবই করতে পার। ভেবে দেখো, বুঝলে?

প্রণত
হীরক

# পরিশিষ্ট

অন্নপ্রাশন-উৎসবে কনক আসেনি। ইন্দু-শুভ্রা আসত, কিন্তু সে-ও আসতে পারেনি। সে এসে উঠেছিল তার পার্ক স্ট্রীটের বাড়িতে। ভেবেছিল, কর্তব্যটুকু চট্ করে সেরে ঠিক সময়ে এসে উৎসবে যোগ দিতে পারবে। প্রলুব্ধ পুলিস-ইন্সপেক্টরটিও ঠিক সেই সময়ে এসেছিলেন, ইন্দু-শুভ্রার গুলিও ঠিক লক্ষ্যভেদ করেছিল, কিন্তু ঠিক সঙ্গে সঙ্গে পালাতে পারেনি। ইচ্ছে করেই পালায়নি। দৃশ্যটা উপভোগ করছিল সে। দেশদ্রোহী কামুক লোকটার রক্তাক্ত দেহটার দিকে চেয়ে দাঁড়িয়ে ছিল সে আনন্দে আত্মহারা হয়ে। পুলিস-ইন্সপেক্টরের দেহ-রক্ষীরা আশে পাশেই ছিল। ইন্দু ধরা পড়ল রিভল্‌বার হাতেই।

....খানিকক্ষণ পরেই পুলিস এসে ঘিরে ফেলল শশাঙ্ক-শুভ্রের বাড়িটাও। হংস-শুভ্র থেকে আরম্ভ করে নবজাত খোকনকে পর্যন্ত উঠতে হ'লে পুলিস ভ্যানে। অদ্ভুত দেখাচ্ছিল খোকনকে। গায়ে টকটকে লাল আগুন-রঙের জামা, কপালে চন্দনবিন্দুর সমারোহ। পুলিস-ভ্যানে উঠে অবাক হয়ে চেয়ে রইল সে, খানিকক্ষণ। তারপর মোটরটা চলতে শুরু করতেই মায়ে মুখের দিকে চেয়ে হেসে ফেললে ফিক করে।



## ।। এক।।

ঘড়িতে টং টং করিয়া এগারোটা বাজিতেই কুমার উঠিয়া বসিল, নূতন করিয়া যেন আবিষ্কার করিল রাত অনেক হইয়াছে। অপেক্ষা করা ছাড়া আর কিছু করিবার নাই। সকালেই সে সব জায়গায় টেলিগ্রাম করিয়া দিয়াছে। হাসপাতালের ডাক্তারবাবু আসিয়া দুইবার দেখিয়া গিয়াছেন। সে পেট্রোম্যাক্স লণ্ঠনগুলিতেও তেল ভরাইয়া রাখিয়াছে যদি দরকার হয়। শান্তা, মধু, ল্যাংড়া, বোধিয়া এই চারিজন বলিষ্ঠ ভৃত্যকে বাড়ি যাইতে দেয় নাই, তাহারা রাত্রে এখানেই খাইবে এবং থাকিবে। তা ছাড়া গঙ্গা তো আছেই। ঊর্মিলা সকাল হইতে বাবার মাথার শিয়রে বসিয়া আছে। মাঝে শুধু একবার উঠিয়া গিয়া খাইয়া আসিয়াছে। সবই ঠিক আছে, এখানে যাহা করিবার সে করিয়াছে। এখন অপেক্ষা করা ছাড়া আর কিছু করিবার নাই। একবার সে উৎকর্ণ হইয়া স্টেশনের দিকে চাহিল। গাড়ির শব্দ কি? না, হাওয়া। একটা ঝোড়ো হাওয়া উঠিয়াছে। কুমারের মনে হইল একটা ভালো বই পাইলে রাত জাগিবার সুবিধা হইত। যে নূতন বইটা সে স্টেশন হইতে কিনিয়া আনিয়াছিল তাহা ডাক্তারবাবু লইয়া গিয়াছেন। পুরাতন কোন বইয়ের সন্ধানে সে সন্তর্পণে পাশের ঘরে ঢুকিল। হঠাৎ চোখে পড়িল বাবার আলমারির চাবিটা দেওয়ালে টাঙানো রহিয়াছে। চাবিটা লইয়া সে বাবার আলমারিটাই খুলিল। বাবার আলমারিতে অনেক পুরাতন বই আছে। বাবা নিজের আলমারি কাহাকেও খুলিতে দিতেন না। আলমারিটা খুলিয়া কুমার কয়েক মুহূর্ত স্থির হইয়া দাঁড়াইয়া রহিল, মনে হইল বাবা যাহা পছন্দ করেন না তাহা করা উচিত হইবে কি? কিন্তু এ সঙ্কোচভাব কাটিয়া যাইতে বেশি বিলম্ব হইল না, মনে হইল বই পড়িব তাহাতে দোষ কি, নষ্ট না করিলেই হইল। টর্চের সাহায্যে সে বইগুলি কৌতূহলভরে দেখিতে লাগিল। প্রত্যেকটি বই সযত্ন-রক্ষিত, মলাট দেওয়া, পরিষ্কার পরিচ্ছন্ন। প্রত্যেক বইটিতে বাবার নাম লেখা। কোন্ তারিখে কেনা হইয়াছিল তাহাও লেখা আছে। কুমার-গীতা, রামায়ণ, দাশরথী রায়ের পাঁচালি, বঙ্কিমচন্দ্রের গ্রন্থাবলী, রবীন্দ্রনাথের কাব্যগ্রন্থ (যাহা বহুকাল পূর্বে এলাহাবাদ হইতে প্রকাশিত হইত), দামোদর গ্রন্থাবলী, গ্যারিবল্ডির জীবনচরিত, ফলের বাগান, পশুপালন প্রভৃতি বইগুলি খুলিয়া খুলিয়া দেখিতে লাগিল। মনোমত একটা বইও নজরে পড়িল না। হঠাৎ এককোণে একটা মোটা খাতা দেখিতে পাইল সে। খাতাটা খুলিয়া দেখিল প্রথম পাতাতেই লেখা—'স্মৃতিকথা'। উলটাইয়া উলটাইয়া দেখিল বাবারই হস্তাক্ষর। কৌতূহল সহকারে পড়িতে লাগিল।

"আমার জীবন-চরিতে লিখিবার মতো কি-ই বা আছে। আমি অতি সাধারণ মানুষ, দরিদ্রের ঘরেই জন্ম। সারাজীবন দারিদ্র্যের সঙ্গে কঠোর যুদ্ধ করিয়া মধ্যবিত্ত সমাজে স্থান পাইয়াছি। ইহার বেশি আর কোন কৃতিত্বের দাবি আমার নাই। ইহাও জানি, যতটুকু করিয়াছি তাহাও ভগবানের দয়ায়। ভগবান আমার উপর দয়া করিয়াছিলেন এ গর্বটুকু অবশ্য আমি করিতে পারি। আর একটা গর্বও আমার আছে। যে-সব মহাপুরুষ বাঙালী জাতির এবং

ভারতবর্ষের মুখোজ্জ্বল করিয়াছেন, যাঁহারা সমগ্র মানবজাতিরই অলঙ্কারস্বরূপ, স্বাধীনদেশে জন্মগ্রহণ করিলে যাঁহাদের নাম কাব্যে, ইতিহাসে বহুভাবে বহুবার কীর্তিত হইত, আমি তাঁহাদের সমসাময়িক। তাঁহাদের তুলনায় যদিও আমি নিতান্ত নগণ্য, তবু এই গর্বটুকু আমার আছে যে তাঁহাদের অনেককে আমি দেখিয়াছি, অনেকের কথা শুনিয়াছি।

আমার এ জীবন-চরিত আমি লিখিতাম না। আগাগোড়া জীবনের সব কথা লেখা সম্ভবও নহে। যাহা লিখিতেছি তাহা সামান্য স্মৃতিকথা মাত্র। শৈশবের ঘটনা কিছুই আমার মনে নাই। বড় হইয়া মাতামহীর মুখে যাহা যাহা শুনিয়াছি তাহাই লিখিতেছি। কিন্তু ইহাও আমি লিখিতাম না, আমার বড় ছেলের অনুরোধে লিখিতেছি। সেই আমাকে এই খাতাখানা কিনিয়া দিয়া গিয়াছে। আমার হাতেও এখন প্রচুর সময়, চুপ করিয়া বসিয়া থাকা ছাড়া আর কোনও কাজ নাই। তাই অনেকটা সময় কাটাইবার জন্যও নিজের জীবনকথা নিজেই লিপিবদ্ধ করিতেছি। বলা বাহুল্য, অতিশয় সসঙ্কোচেই করিতেছি। ভরসা আছে ইহা বৃহত্তর পাঠকগোষ্ঠির নয়নগোচর হইবে না, আমার সন্ততিদের মধ্যেই নিবদ্ধ থাকিবে......"

উর্মিলা নিঃশব্দ পদসঞ্চারে আসিয়া প্রবেশ করিয়াছিল, কুমার টের পায় নাই। তাহার কথা শুনিয়া চমকাইয়া উঠিল।

"বাবার গলাটা ঘড় ঘড় করছে। তুমি মাথাটা একটু ঠিক করে দিয়ে যাও। মাথাটা বালিশ থেকে নেমে গেছে একটু।"

খাতাটা বাহিরে রাখিয়া কুমার সন্তর্পণে আলমারিটা বন্ধ করিয়া দিল। বাবার মাথাটা সত্যই বালিশ হইতে নামিয়া পড়িয়াছিল। দুইজনে মিলিয়া ঠিক করিয়া দিল।

সূর্যসুন্দর আচ্ছন্ন হইয়া পড়িয়া ছিলেন। নাড়ানাড়িতে আচ্ছন্ন ভাবটা কাটিয়া গেল! প্রশ্ন করিলেন, "কে বিরু?"

"আমি কুমার। দাদা এখনও আসেনি"

"উশনা?"

"সবাইকে খবর দিয়েছি। এই ট্রেনেই হয় তো আসবে।"

"হরিবোল, হরিবোল।"

সূর্যসুন্দর ধীরে ধীরে আবার চোখ বুজিলেন। উর্মিলা আবার মাথার শিয়রে বসিয়া হাওয়া করিতে লাগিল। গঙ্গা নীরবে বসিয়া পা টিপিতেছিল। কুমার ইঙ্গিতে তাহাকে ডাকিয়া পাশের ঘরে গিয়া ঢুকিল।

"কি বলছ?"

"স্টেশনে দুটো গাড়ি পাঠিয়েছিস তো?"

"হ্যাঁ। চারজন চাকরও গেছে।"

"খেয়েছিস?"

"আমার খাবার ইচ্ছে নেই।"

"ইচ্ছে না থাকলেও খেতে হবে তো কিছু। তখন আমি হালুয়াটা খাইনি, ওঘরে কোণে ঢাকা দেওয়া আছে, সেইটে খেয়ে নে—"

গঙ্গা কিছু না বলিয়া চলিয়া গেল। হালুয়ার খোঁজে গেল না, পুনরায় সূর্যসুন্দরের পদসেবা করিতে লাগিল।

গঙ্গার সহিত ইহাদের রক্তের সম্পর্ক নাই। গঙ্গা বিহারী বৈশ্য। গঙ্গার বাবা হরিচাঁদ বহুকাল পূর্বে সূর্যসুন্দরের চাকর ছিল। গঙ্গা যখন দশ বছরের বালক তখন সে-ও এক বছরের শিশু কুমারের বাহন ছিল। সেজন্য অনেকে তাহাকে ঠাট্টা করিয়া 'ময়ূর' বলিত। গঙ্গা এখন ব্যবসায় করে, অর্থাভাব নাই, তাহার ছেলে আই. এ. পাস করিয়াছে কিন্তু এখনও সে নিজেকে এ বাড়ির চাকর বলিয়াই পরিচয় দেয়। এখন সে কুমারের নির্ভরযোগ্য বন্ধু; দক্ষিণ হস্ত বলিলেও অত্যুক্তি হয় না।

গঙ্গার পিছু পিছু কুমার আবার আসিয়া বাবার ঘরে ঢুকিল।

"খেলি না?"

"বললাম তো খাবার ইচ্ছে নেই।"

"তাহলে পশ্চিম দিকের বারান্দায় গিয়ে একটু শুয়ে পড়। মধুকে না হয় পা টিপতে বসিয়ে দে।"

"দেখি।"

গঙ্গা উঠিল না। কুমার তাহার দিকে ভ্রূকুঞ্চিত করিয়া খানিকক্ষণ চাহিয়া রহিল, তাহার পর পাশের ঘরে চলিয়া গেল। কোণে টেবিলের ধারে একটা ক্যাম্পচেয়ার ছিল, তাহারই উপর বসিয়া পড়িল সে। টেবিলের উপর যে বাতিটা কমানো ছিল তাহা বাড়াইয়া দিয়া জীর্ণ খাতাটি খুলিযা পুনরায় পড়িতে আরম্ভ করিল।

"বাংলা ১২৭২ সালে পয়লা বৈশাখ মাতুলালয়ে আমার জন্ম হয়। সূর্যোদয়ের সঙ্গে সঙ্গে আমার জন্ম হইয়াছিল বলিয়া আমার মাতামহী আমার নাম রাখিয়াছিলেন সূর্যসুন্দর। মাতামহীর সংস্কৃতে বেশ দখল ছিল, মাতামহ ছিলেন টোলের ন্যায়রত্ন। মাতামহীকে তিনি যখন বিবাহ করিয়াছিলেন তখন তাঁহার বয়স ছিল দশ বৎসর মাত্র। মাতামহীর ছিল চার। বিবাহ করা সত্ত্বেও তাঁহাদের পড়াশোনা বিঘ্নিত হয় নাই। এখন এসব গল্পের মতো শোনায় কিন্তু তখন ইহাই প্রচলিত নিয়ম ছিল। আমার মাতামহ আমার মায়ের নাম রাখিয়াছিলেন বারাহী এবং মামার নাম শক্তিনারায়ণ। আমার মাতুলবংশ শাক্ত ছিলেন। বারাহী নামের অর্থ কি তাহা আমি অনেকদিন জানিতাম না। পরে জানিয়াছি ইহা দুর্গার নাম। পঞ্চসাগরে যে পীঠস্থান আছে তাহার অধিষ্ঠাত্রী দেবী বারাহী। আমার পিতার নাম কেদারনাথ। আমার পিতার বিবাহ সম্বন্ধে একটি কৌতুকজনক গল্প মাতামহীর মুখে শুনিয়াছিলাম। গ্রামের জমিদার তাঁহার পৌত্রের অন্নপ্রাশন উপলক্ষে নানা স্থান হইতে বড় বড় সঙ্গীতজ্ঞ ওস্তাদদের আহ্বান করেন। সেই সময় নিমন্ত্রিত হইয়া আমার পিতাও আসিয়াছিলেন। কলিকাতা হইতে বিখ্যাত একজন সেতারীর আসিবার কথা ছিল, কিন্তু তিনি হঠাৎ অসুস্থ হইয়া পড়াতে নিজে আসিতে পারেন নাই, তাঁহার প্রিয় শিষ্যকে পাঠাইয়া দিয়াছিলেন। আমার পিতাই সেই শিষ্য। তাঁহার বয়স তখন কুড়ি বছর। দীর্ঘকান্তি গৌরবর্ণ ছিল তাঁহার। সত্যই রূপবান পুরুষ ছিলেন তিনি। জনতার মধ্যেও তাঁহার চেহারা সকলের দৃষ্টি আকর্ষণ করিত। তাঁহার রূপ দেখিয়া এবং বাজনা শুনিয়া সকলেই মুগ্ধ হইয়া গেল। লোকটির পরিচয় জানিবার জন্য উৎসুক হইল অনেকে। কেহ কেহ গিয়া তাঁহাকে প্রশ্নও করিল। খবরটা মাতামহীর কর্ণগোচর হইতেও বিলম্ব হইল না। মাতামহী

যখন শুনিলেন যে তিনি রাঢ়ীশ্রেণীর মুখোপাধ্যায় বংশের, তখন তাঁহার মনে হইল যে সমস্যায় তিনি পীড়িত হইতেছেন, মা মঙ্গলচণ্ডী তাহার সমাধান বুঝি করিয়া দিলেন। কন্যা বারাহীর বিবাহের জন্য তিনি চিন্তিত হইয়া পড়িয়াছিলেন, মনোমত সৎপাত্র কোথাও মিলিতেছিল না, সুন্দর, সুগায়ক, পণ্ডিতবংশের কেদারনাথকে দেখিয়া তাঁহাকে জামাই করিবার জন্য তিনি মনে মনে ব্যগ্র হইয়া পড়িলেন। অরক্ষণীয়া কন্যা লইয়া তিনি চক্ষে অন্ধকার দেখিতেছিলেন, মায়ের বয়স বারো পার হইয়া গিয়াছিল। কিন্তু কে আগাইয়া গিয়া সম্বন্ধ করিবে? কিছুকাল পূর্বে আমার মাতামহ মারা গিয়াছিলেন, আমার মামার বয়স তখন আট বৎসর মাত্র। আট বৎসরের বালকই শেষে অভিভাবকের কাজ করিল। সেই গিয়া তরুণ সেতারী কেদারনাথকে বাড়িতে নিমন্ত্রণ করিয়া লইয়া আসিল। দিদিমা নানারকম রান্না করিয়াছিলেন, কিশোরী কন্যা বারাহী সেগুলি পরিবেশন করিল। কথায় কথায় দিদিমা জানিতে পারিলেন যে বাবারও কোনও অভিভাবক নাই। তিনি বাল্যেই পিতৃমাতৃহীন হইয়াছেন! অর্থাৎ বিবাহ ব্যাপারে আর কাহারও অনুমতি বা মতামত লইবার প্রয়োজন নাই। এ বিষয়ে তিনি নিজে যাহা স্থির করিবেন তাহাই হইবে। সুতরাং আহারাদির পর দিদিমা সসঙ্কোচে তাঁহারই নিকট বিবাহের প্রস্তাবটি করিলেন।

বাবা না কি হাসিয়া উত্তর দিয়াছিলেন, "আমার তো একটি বিয়ে হয়ে গেছে। দ্বিতীয়বার বিয়ে করবার ইচ্ছে নেই।"

দিদিমা আকাশ হইতে পড়িলেন, "বিয়ে হয়ে গেছে! কোথায়?"

"আমার সেতারের সঙ্গে।"

সকলে হাসিয়া উঠিলেন।

বাবা বলিলেন, "হাসির কথা হতে পারে, কিন্তু মিছে কথা নয়। সেতার নিয়েই দিনরাত থাকি। অন্যদিকে মন দিতে পারি না। রোজগার তো কিচ্ছু নেই।"

দিদিমা ইহাতে দমিলেন না। বলিলেন, "সেজন্য তোমাকে ভাবতে হবে না বাবা। টাকার ভাবনা আমরা ভাবব। আমার কন্যাদায়টি তুমি উদ্ধার করে দাও।"

"কিন্তু পরিবার পালন করবার সামর্থ্য যে আমার নেই।"

"পরিবার তোমাকে পালন করতে হবে না, সে ভার আমি নিচ্ছি।"

বাবা গম্ভীরভাবে মাথা নাড়িয়া বলিলেন, "ঘরজামাই হয়ে থাকাও আমার পোষাবে না। আমি গানের আসরে আসরে ঘুরে বেড়াই। আজ কাশী, কাল মুঙ্গের, পরশু লখ্‌নউ—"

"বেশ তো তাতেও আমার আপত্তি নেই। তোমার যখন যেখানে খুশি যেও।"

"ছেলেমেয়ে হলে আপনারাই তাদের ভার নেবেন?"

"নেব।"

বাবা ক্ষণকাল গম্ভীর থাকিয়া পুনরায় প্রশ্ন করিলেন, "আমার মতো ভবঘুরেকে আপনি জামাই করতে চাইছেন কেন?"

"তুমি বড় বংশের ছেলে বলে। অধ্যাপকের বংশধর তুমি। এ রকম বংশ আর কোথায় পাব। আমার কন্যাদায়, বড় বিপদে পড়েছি বাবা। মনে হচ্ছে ভগবানের দয়াতেই তোমার মতো সৎপাত্রের সন্ধান পেয়েছি। আমাকে দায় থেকে উদ্ধার কর তুমি বাবা—"

"আমি সংসারের কোন ভার নিতে পারব না" এ শুনেও আপনার বিয়ে দিতে আপত্তি নেই?"

"কিছুমাত্র না।"

"বেশ, তাহলে আয়োজন করুন।"

কিছুদিন পরেই বিবাহ হইয়া গেল। বিবাহের পরই কিন্তু বাবা নিরুদ্দিষ্ট হইলেন। বছরখানেক পরে আবার ফিরিয়া আসিলেন, সপ্তাহখানেক থাকিয়া আবার চলিয়া গেলেন। এইরূপে মাঝে মাঝে তিনি আসিতেন, আবার উধাও হইয়া যাইতেন। তাঁহাকে কেহ কিছু বলিতে সাহস করিত না, কারণ এই শর্তেই তিনি বিবাহ করিয়াছিলেন। এইভাবেই কিছুদিন চলিল।

আমার মাতুল গ্রামের পাঠশালাতেই বাংলা পড়াশোনা করিয়াছিলেন। তখন গ্রামে ইংরেজি পড়াশোনার তত সুবিধা ছিল না। কেহ ইংরেজি পড়িতে চাহিলে তাহাকে কলিকাতা যাইতে হইত। মামার অর্থাভাব, কলিকাতায় যাইবার সঙ্গতি ছিল না। তাঁহাব পূর্বপুরুষেরা এককালে খুব বর্ধিষ্ণু ছিলেন, কিন্তু চাঞ্চলা লক্ষ্মী কোথাও অচলা হইয়া থাকেন না। ইংরেজি শাসন বিস্তারের সঙ্গে সঙ্গে গ্রামের সকলেই প্রায় দরিদ্র হইয়া পড়িয়াছিলেন। পরিবারের লোকসংখ্যাও ক্রমশ বৃদ্ধি পাইতেছিল, বিষয়সম্পত্তি বহুভাগে বিভক্ত হইয়া পড়িয়াছিল। কলিকাতায় গিয়া ইংরেজি শিখিয়া চাকরি বা ইংরেজের অধীনে ব্যবসা করাই তখন অর্থোপার্জনের উপায় ছিল। গ্রামে যাহাদেরই সঙ্গতি ছিল তাহারাই কলিকাতার সহিত নিজেকে কোন না কোন ভাবে যুক্ত করিয়াছিলেন। মামার সে সঙ্গতি ছিল না। আর একটা বাধাও ছিল, সেটা আর্থিক নয়, মানসিক। তখন অনেক হিন্দু সন্তান খৃস্টান বা ব্রহ্ম হইয়া যাইতেছিল। মাতামহীর ভয় ছিল ছেলে কলিকাতায় গেলে হয় খৃস্টান, না হয় ব্রাহ্ম হইয়া যাইবে। গ্রামের মধ্যেই উদাহরণও ছিল। দুলেপাড়ার একটি ছেলে কলিকাতায় গিয়া খৃস্টান হইয়া এক নীচজাতীয়া খৃস্টানীকে বিবাহ করিয়া আনে। গ্রামের লোকেরা তাহাকে কুকুরের মতো তাড়াইয়া দিয়াছিল। সুতরাং মামার কলিকাতা যাওয়া হয় নাই। তিনি বাংলা লেখাপড়া গ্রামে বসিয়াই করিয়াছিলেন। তাহার পর তিনি নিকটবর্তী হিজলী গ্রামের শ্রীনাথ ডাক্তারের অধীনে থাকিয়া ডাক্তারি শিখিতে লাগিলেন। শ্রীনাথ ডাক্তার দিদিমার দূরসম্পর্কের আত্মীয় হইতেন। তিনি কলিকাতা মেডিকেল কলেজ হইতে ডাক্তারি পাশ করেন, ইচ্ছা করিলে শহরে খুব বড় চাকরি করিতে পারিতেন, কিন্তু তিনি গ্রামের মায়া কাটাইতে পারেন নাই। গ্রামেই প্র্যাকটিস করিতেন। তাঁহার মধ্যে তৎকালসুলভ সাহেবিয়ানাও কিছু ছিল না, গলাবন্ধ কোট এবং ধুতি, এই ছিল তাঁহার পোশাক। সাহেবিয়ানার মধ্যে ছিল দাড়িটি, সূচ্যগ্র ফ্রেঞ্চকাট দাড়ি। তাঁহার খুব পসার ছিল। দশটা-বারোটা গ্রাম জুড়িয়া তিনি প্র্যাকটিস করিতেন। যান ছিল পালকি এবং ঘোড়া। পাঠশালার পড়া শেষ করিয়া মামা তাঁহারই অধীনে কম্পাউন্ডরি করিতে আরম্ভ করিলেন এবং বাংলা পুস্তকের সহায়তায় ডাক্তারি বিদ্যাটা আয়ত্ত করিবার চেষ্টা করিতে লাগিলেন। শুনিয়াছি প্রায় বছর দশেক তিনি তাঁহার অধীনে ছিলেন। এই দশ বৎসরে তিনি ডাক্তারি বিদ্যাটা যে ভালভাবেই আয়ত্ত করিতে পারিয়াছিলেন তাহার প্রমাণ তাঁহার পরবর্তী জীবন। তাঁহার ভারাক্রান্ত নিমজ্জমান সংসার-তরণীটিকে তিনি টানিয়া তুলিতে পারিয়াছিলেন এই ডাক্তারির প্রভাবেই। শুধু যে টানিয়া তুলিয়াছিলেন তাহা নয়, কিছুদিনের জন্য তাহাকে

ময়ূরপংখীর মর্যাদাও দিয়াছিলেন। দোল, দুর্গোৎসব, শিব-প্রতিষ্ঠা, নিয়মিত ব্রাহ্মণ-অতিথিসেবা কিছুই তিনি বাদ দেন নাই। ভাগ্যান্বেষণের জন্য কিন্তু তাঁহাকে গ্রাম ছাড়িতে হইয়াছিল। ডাক্তারি করিয়া অর্থোপার্জন করিতে হইলে গ্রাম না ছাড়িয়া উপায় ছিল না। গ্রামের সকলেই চেনা-শোনা বা আত্মীয়, কাহার নিকট হইতে পয়সা লইবেন? কিন্তু দিদিমা তাঁহাকে কলিকাতা যাইতে দেন নাই। দিদিমার এক মাসতুতো বোনের বিবাহ হইয়াছিল গুসকরায়। এই সূত্র অবলম্বন করিয়া মামা গুসকরায় গেলেন। প্রথমে মাসীমার বাড়িতেই রহিলেন, তাহার পর ক্রমশ যখন প্র্যাকটিস জমিয়া উঠিল তখন আলাদা বাসা করিলেন। আলাদা বাসা করিয়াও তিনি পরিবার লইয়া যান নাই। সেকালে সহসা বিদেশে পরিবার লইয়া যাওয়ার রেওয়াজ ছিল না। পরিবার গ্রামেই থাকিত, উপার্জনক্ষম পুরুষ বিদেশ হইতে মাসে মাসে বাড়িতে টাকা পাঠাইতেন, তাহার পর ছুটি পাইলে বা কোন পর্ব উপলক্ষে, বিশেষ করিয়া পূজার সময়, দুই-চারিদিনের জন্য গ্রামে আসিয়া কিছুদিনের জন্য পারিবারিক সুখভোগ করিয়া যাইতেন। ইহাই নিয়ম ছিল। মামাও এ নিয়ম পালন কবিয়াছিলেন। অবশ্য, তখনও তাঁহার বিবাহ হয় নাই। তাঁহার দিদি (অর্থাৎ আমার মা), দুইটি খুড়তুতো ভাই এবং তাঁহার নিজের মা এই লইয়াই তাঁহার সংসার ছিল। এই সংসারের ভরণপোষণের জন্য তিনি মাসে পঁচিশটি করিয়া টাকা পাঠাইতেন শুনিয়াছি। গ্রামে কিছু ধানের জমি ছিল, পুকুরের অংশ ছিল, ঘরে গাই ছিল। সুখে-স্বচ্ছন্দেই সংসার চলিয়া যাইত। গুস্‌করায় থাকিতে থাকিতেই মামার বিবাহ হয়। সেকালে বিবাহের সম্বন্ধ করিতেন ঘটকেরা। তাঁহাদের কাছেই দেশের সম্ভ্রান্ত পরিবারদের সমস্ত সংবাদ সংগৃহীত থাকিত। সেকালের প্রচলিত নিয়ম-অনুসারে মামার বহু পূর্বেই বিবাহ হইয়া যাওয়া উচিত ছিল, কিন্তু বাল্যে পিতৃহীন হইয়া পড়াতে তাহা আর সম্ভবপর হয় নাই। মামাও প্রতিজ্ঞা করিয়াছিলেন, যতদিন সংসারের অবস্থা সচ্ছল না হয় ততদিন তিনি বিবাহ করিবেন না। গ্রামের পাঠশালায় বাংলা লেখাপড়া শেষ করিবামাত্রই তাঁহার বিবাহের সম্বন্ধ আসিয়াছিল। শ্রীনাথ ডাক্তারও মামাকে উপার্জনক্ষম না হইয়া বিবাহ করিতে নিষেধ করিয়াছিলেন। ইংরেজি শিক্ষার প্রভাব তখন সমাজের উপর ধীরে ধীরে প্রভাব বিস্তার করিতেছিল। ব্যক্তিস্বাতন্ত্র্যবাদের নবমন্ত্রে নব্য বাঙালী তখন সবে দীক্ষা গ্রহণ করিতে আরম্ভ করিয়াছিল। মামাও সে প্রভাব অতিক্রম করিতে পারেন নাই, পঁচিশ বৎসর বয়স পর্যন্ত অবিবাহিত ছিলেন। গুসকরায় যখন তাঁহার কিছু কিছু রোজগার হইতে লাগিল, তখন কিন্তু আমার দিদিমা আর স্থির থাকিতে পারিলেন না, পরিচিত শিবু ঘটকের শরণাপন্ন হইলেন। শিবু ঘটক তিনটি পাত্রীর সন্ধান দিয়াছিলেন। দিদিমা যাঁহাকে পছন্দ করিলেন তিনি রূপে অসামান্যা ছিলেন না। তাঁহার বংশমর্যাদাও খুব বড় ছিল না। সাধারণ ভদ্র-গৃহস্থ ঘরের কন্যা ছিলেন তিনি। দিদিমা তাঁহাকে পছন্দ করিয়াছিলেন সুলক্ষণের জন্য। গ্রামের পুরোহিত ভূতনাথ ভট্টাচার্য কন্যা দেখিতে গিয়াছিলেন। কন্যার কপাল, চুলের ডগা, পায়ের নখ, পায়ের পাতা, হস্তরেখা, গমনভঙ্গী, দাঁতের গড়ন, অঙ্গসৌষ্ঠব প্রভৃতি দেখিয়া তিনি সন্তুষ্ট হইয়াছিলেন। বলিয়াছিলেন, মেয়েটি সৌভাগ্যবতী হইবে। শুনিয়াছি বরাভরণ ছাড়া মামাকে নগদ একান্ন টাকা বরপণ দেওয়া হইয়াছিল। ঘর করিতে আসিবার সময় বধূ একটি দুগ্ধবতী কৃষ্ণা গাভী এবং একটা চরকা আনিয়াছিলেন। মামার মাছ ধরার শখ ছিল বলিয়া একটি বিলাতী হুইল-সমন্বিত ভালো ছিপও তাঁহাকে তাঁহার শ্বশুর মহাশয় উপহার দেন। শোনা যায় এই ছিপ দিয়া মামা নাকি বহু বড় বড় রুইকাৎলাকে গাঁথিতে সমর্থ হইয়াছিলেন।

ভট্টাচার্য মহাশয়ের ভবিষ্যদ্বাণী নিষ্ফল হয় নাই। বিবাহ করিবার কিছুদিন পরেই মামার ভাগ্যলক্ষ্মী সুপ্রসন্ন হইয়াছিলেন। বিবাহের পর মামা গুসকরায় বেশিদিন থাকিতে পারেন নাই। যে শিবু ঘটক তাঁহার বিবাহ দিয়াছিলেন সেই শিবু ঘটকই তাঁহাকে পরামর্শ দিলেন—ডাক্তারি ব্যবসায়ের পক্ষে গুসকরা অপেক্ষা সাহেবগঞ্জ প্রশস্ততর ক্ষেত্র। সেখান অনেক ধনী মাড়োয়ারী আছে, অনেক বাঙালীর বাস, শহরটিও গঙ্গার তীরে, গঙ্গার দুই পারে বহু বর্ধিষ্ণু গ্রাম। ডাক্তার হিসেবে এখানে প্রতিষ্ঠালাভ করিলে আয়ের বিপুল সম্ভাবনা। মামার গুস্‌করায় প্র্যাকটিস কিছুটা জমিয়া উঠিয়াছিল, তাহা ত্যাগ করিয়া প্রথমে সহসা তিনি আসিতে রাজী হন নাই। কিছুদিন পরে যোগাযোগটা অপ্রত্যাশিতভাবে ঘটিল। নামজাদা সিনেমার ছবি এখন যেমন যুবক-যুবতীদের লোলুপ করিয়া তোলে, তখন নামজাদা যাত্রার দল তেমনি সকলকে লোলুপ করিয়া তুলিত। মতি রায়, নীলকণ্ঠ, বউ মাস্টার প্রভৃতি যাত্রার দলের তখন খুব নাম-ডাক ছিল। এই সব দল সাধারণত পূজা-পার্বণ বা বিবাহ উপলক্ষে কোনও বড়লোকের আহ্বানে আসিয়া একাদিক্রমে তিন-চার রাত্রি পালা-গান গাহিতেন। দশ-বিশ ক্রোশ দূর হইতে লোকে দল বাঁধিয়া যাত্রা শুনিতে আসিত। আমার মামার যাত্রা শোনার খুব শখ ছিল। তিনি একদিন যাত্রা শুনিবার জন্যই গুসকরা হইতে সাহেবগঞ্জে চলিয়া আসিলেন। হাতে কঠিন রোগী ছিল, একরাত্রির বেশি সেখানে থাকিতে পারিলেন না। কিন্তু মতি রায়ের যাত্রা তাঁহাকে বড়ই মুগ্ধ করিয়াছিল, গুস্‌করায় ফিরিয়া গিয়া তাই তিনি স্থির করিলেন—গুস্‌করাতেই মতি রায়ের দলকে আনাইতে হইবে। ডাক্তার হিসাবে কয়েকজন ধনী মহাজনের উপর তাঁহার কিঞ্চিৎ প্রতিপত্তি হইয়াছিল, অর্থ সংগ্রহ করিতে বিলম্ব হইল না। তিনদিন পরেই তিনি যাত্রার বায়না করিবার জন্য পুনরায় সাহেবগঞ্জে আসিয়া উপস্থিত হইলেন। যে শিবু ঘটক তাঁহার বিবাহ দিয়াছিলেন তাঁহারই এক দাদা মধু ঘটক তখন সাহেবগঞ্জে গোলাদারি করিতেন। নুনের গোলা ছিল তাঁহার। ইহা ছাড়া ধান, চাল, পাট প্রভৃতিরও কারবার করিতেন। অনেক ব্যাপারী তাঁহার কাছে আসিত। ব্যাপারী এবং অতিথিদের জন্য তাঁহার আলাদা একটি বাসাই ছিল। যাত্রার বায়না করিতে আসিয়া মামা মধু ঘটকের এই বাসায় আসিয়া উঠিলেন। পরিচয় পাইয়া মধু ঘটকও তাঁহাকে সমাদরে অভ্যর্থনা করিলেন। সেদিন দৈবাৎ আর একটি ঘটনাও ঘটিল। ঘটক মহাশয়ের ব্যাপারীদের মধ্যে একজন হঠাৎ পেটের ব্যথায় অত্যন্ত অসুস্থ হইয়া পড়িলেন। শেষ পর্যন্ত ডাক্তার ডাকিতে হইল। সাহেবগঞ্জে তখন সুরথ বসু নামে এক সাব-অ্যাসিস্টান্ট সার্জনের বেশ পসার-প্রতিপত্তি ছিল। তিনি ঘটক মহাশয়ের গৃহ-চিকিৎসকও ছিলেন। তিনি আসিয়া উক্ত ব্যাপারীটির চিকিৎসার ভার লইলেন। রোগের কিন্তু উপশম হইল না। ব্যথা ক্রমশ বাড়িতে লাগিল। আমার মামা তখন ঘটক মহাশয়কে বলিলেন, "আপনি যদি অনুমতি দেন, আমি এঁকে একটা ওষুধ দিতে পারি, আমার বিশ্বাস সে ওষুধে ওঁর ব্যথা কমে যাবে।" ঘটক মহাশয়ের সম্মতি পাইয়া মামা ঔষধটি দিলেন, অদ্ভুত ফলও ফলিল। ব্যবসায়ীটি অল্প সময়ের মধ্যে সুস্থ হইয়া উঠিলেন। সাহেবগঞ্জ ছোট শহর, কয়েক ঘণ্টার মধ্যেই মামার নাম রটিয়া গেল। সকলেই বলিতে লাগিল—সুরথবাবুর মতো ডাক্তার যে রোগকে কায়দা করিতে পারে নাই, এই ছোকরা ডাক্তার একদাগ ঔষধেই তাহা সারাইয়া দিয়াছে। সকলেই ধন্য ধন্য করিতে লাগিল। একদিনেই মামার অনেক রোগী জুটিয়া গেল। যাত্রার বায়না শেষ করিয়া মামা যখন গুস্‌করায় ফিরিতে উদ্যত হইয়াছেন তখন ঘটক মহাশয় তাঁহাকে বলিলেন, "এ সুযোগ তুমি ছেড় না। গুস্‌করার

